## সূচীপত্র

# লেখকের ভূমিকা

আমার প্রবন্ধসমগ্রের প্রথম খণ্ডে সংকলিত প্রবন্ধগুলি কালানুক্রমে সাজানো হয়েছিল। দ্বিতীয় খণ্ডে সেই রীতি অনুসরণ করা হয়নি। এবার সাজানো হয়েছে বিষয় অনুসারে। এটা সম্পাদকের ও প্রকাশকের ইচ্ছায়। এতে পাঠকেরও সুবিধা। তাঁকে একই বিষয়ের উপর লেখার জন্যে পরবর্তী খণ্ডের অপেক্ষায় থাকতে হয় না। কিন্তু গবেষকের অসুবিধা। তিনি লেখকের মানসিক বিবর্তনের খেই হারিয়ে ফেলেন। ধরুন, পঞ্চাশ বছর বয়সের লেখার পর আসছে পঁচাত্তর বছর বয়সের লেখা। মানুষের মন তো এক লাফে পঁচিশ বছর ডিঙিয়ে যেতে পারে না। মাঝখানের পঁচিশটা বছর তো বিবর্তন থেমে থাকেনি। একই সময়ে লেখক একাধিক বিষয়ে পড়ে, শোনে, দেখে, শেখে, লেখে। একটি বিষয়ে লিখলেও তার উপরে বয়সের ছাপ পড়ে। কালানুক্রমিক সংকলনে ধারাবাহিক বিবর্তনের সন্ধান মেলে।

প্রবন্ধ লেখা বিষয়নিরপেক্ষ একটি আর্ট। এই প্রসঙ্গে আমি আমার আট বছর আগে প্রকাশিত 'শ্রেষ্ঠ প্রবন্ধ' সংকলনের ভূমিকার বক্তব্য পুনরাবৃত্তি করছি।

"প্রবন্ধ লেখার আর্ট আমি 'সবুজপত্র'-সম্পাদক প্রমথ চৌধুরী মহাশয়ের কাছে শিখি। বারো তেরো বছর বয়সে। তাঁর অজ্ঞাতসারে। পরবর্তী বয়সে যখন ইংরেজী সাহিত্যের সঙ্গে পরিচিত হই তখন চার্লস ল্যাম্ব, রবার্ট লুইস স্টীভেনসন, ভার্জিনিয়া উল্‌ফ প্রভৃতির প্রবন্ধের আর্ট আমাকে মুগ্ধ করে। ফরাসী সাহিত্যরথী মঁতেন যে সর্বশ্রেষ্ঠ প্রবন্ধকার এটা ভালো করে বোঝবার আগেই আমার মঁতেনের ইংরেজী অনুবাদের সেট্ চুরি যায়। তাঁর কাছে শিক্ষানবীশী আর হয় না।

প্রবন্ধও উৎকৃষ্ট শ্রেণীর আর্ট হতে পারে। কাব্য-নাটক ও উপন্যাস যদিও সাহিত্যের অগ্রজ তিনটি শাখা আর প্রবন্ধ সর্বকনিষ্ঠ তবু প্রবন্ধকেই আমরা দেখি সর্ব ঘটে। তার বৈচিত্র্য অশেষ। আমার অধিকাংশ প্রবন্ধই ফলাকাঙ্ক্ষী রচনা। ফল ফলবার পর তার আর প্রয়োজন থাকে না। সমসাময়িক সমস্যা ও তার সম্ভবপর সমাধান আমাকে ভাবায়। আমিও দশজনকে ভাবাই। কিছু ফল হয়তো ফলে। কিছু হয়তো ফলে না। এটা হলো একজন ইনটেলেক-চুয়ালের কর্তব্য পালন।

বাদবাকী রচনা সাহিত্যিক প্রসঙ্গে আমার উপলব্ধির প্রকাশ। সাহিত্য-গুরুদের প্রসঙ্গ তার মধ্যে পড়ে।"

ফরাসী প্রবন্ধকার মঁতেনের উল্লেখ করেছি। কিছুদিন আগে তাঁর ফরাসী প্রবন্ধসমগ্রের ইংরেজী অনুবাদ দুই প্রকাশক স্বতন্ত্রভাবে প্রকাশ করেছেন। অনুবাদকর্মও স্বতন্ত্র। মঁতেন ছিলেন ষোড়শ শতাব্দীর মানুষ। তাঁর প্রবন্ধ কালোত্তীর্ণ হয়েছে। একই সঙ্গে দেশোত্তীর্ণ। ফরাসী জানিনে। মনে হয় তাঁর মূল রচনাও একই সঙ্গে রসোত্তীর্ণ ও রূপোত্তীর্ণ।

# সম্পাদকের ভূমিকা

প্রবন্ধ সমগ্রের দ্বিতীয় ও তৃতীয় খণ্ডে অন্নদাশঙ্কর রায়ের দেশ কাল ও সংস্কৃতি বিষয়ক যাবতীয় প্রবন্ধ-গ্রন্থ স্থান পেয়েছে। প্রথম খণ্ডের ভূমিকায় আমরা বলেছিলাম, লেখকের প্রবন্ধসাহিত্য তথা গদ্যসাহিত্য তাঁর রুচি, বুদ্ধি, মনন, মনস্বিতা ও ব্যক্তিত্বের প্রকাশ। এই মনন কোন নীরস, নির্জীব, খণ্ড উপাদান মাত্র নয়, তা এক অদ্ভুত সরসতা, সপ্রাণতা ও সৃষ্টিশীলতায় স্পন্দিত। প্রবন্ধসাহিত্যে লেখকের নিজস্ব পথ ও ক্ষেত্র সেই দায়িত্ববোধে যা দেশের ও কালের ভাগ নিতে উদ্বুদ্ধ করে, সেই সাহসে যা জনপ্রিয়তার দিকে না তাকানোর মনোভাবকে জাগ্রত করে, সেই সক্রিয়তায় বুদ্ধিজীবীদের নীরবতার বিরুদ্ধে এক একক ও প্রায় নিঃসঙ্গ সত্যান্বেষী যে প্রতিবাদ করে চলেন। তাঁর প্রবন্ধ-সম্ভার সম্পূর্ণ স্বতন্ত্র কোন গদ্যকর্ম নয়, বস্তুত তাঁর গদ্যসাহিত্য ও কথা-সাহিত্য পরস্পরের খুব কাছাকাছি। এই বিষয়ে প্রসিদ্ধ সমালোচকদের কয়েকটি উক্তির উদ্ধৃতি দিচ্ছি।

'তাঁর কথাসাহিত্যের গদ্য প্রবন্ধের গদ্যের অন্য পিঠ। বুদ্ধিজীবী এই মিস্টিকের লেখা সর্বত্র একই রকম প্রসন্ন ও উজ্জ্বল, মনীষা ও সহৃদয়তায় আক্রান্ত। শাণিত সংহত অথচ স্বচ্ছ একটি গদ্যভঙ্গিমার জনক তিনি। মুক্তমতি তাঁর রচনার, তা এখনো তারুণ্যে স্পন্দিত।' (—বীতশোক ভট্টাচার্য)

'ভাষায় এমন মুন্সিয়ানা এক প্রমথ চৌধুরী ছাড়া আর কারো লেখায় ইতিপূর্বে দেখিনি (অবশ্য রবীন্দ্রনাথকে বাদ দিয়ে কথা বলাই উচিত)। তাহলেও দুজনের বাচনভঙ্গিতে তফাৎ আছে। প্রমথবাবুর ভাষা ধারালো, তাকে তিনি রসালো করবার চেষ্টা করেননি। গদ্যের গায়ে পদ্যের লেশমাত্র ছোঁয়াচ-টুকুও তিনি বরদাস্ত করেননি। এজন্যে তাঁর গদ্য ইংরেজিতে যাকে বলে একটু rugged ধরনের। অন্নদাবাবুর গদ্যেও ধার যথেষ্ট কিন্তু রসকে তিনি বর্জন করেননি। তবে গদগদ রস নয়; রসের একটু শুধু ময়ান দিয়ে নিয়েছেন। তাতে ভাষার ধার কমেনি, লাবণ্য বেড়েছে। ভারি সপ্রতিভ ভাষা—যে কথাটি যেমনভাবে বলা প্রয়োজন ঠিক সেভাবে বলেন। যুক্তিতর্কের ব্যাপারে তাঁর ভাষা রীতিমতো তুখোড় কিন্তু মুখর নয়। অল্প কথায় অনেক কথা বলতে পারেন। ভাষাটি যেমন চক্‌চকে ঝক্‌ঝকে, রচনার প্রসাদগুণে বক্তব্যও তেমনি জ্বলজ্বলে ঝলমলে। এর মূলে আছে মনের সজীবতা। বয়সে আজ প্রবীণ হলেও মনটি এখনও নবীন। তারুণ্য তাঁর স্বভাবধর্ম, আজীবন তারুণ্যের চর্চা করেছেন। যৌবনদীপ্তি এখনও বিচ্ছুরিত (অন্নদাশঙ্করের) লেখার প্রতিটি ছত্রে।'

(—হীরেন্দ্রনাথ দত্ত)

'তাঁর এই মননপ্রকৃতিই (বিচারকসুলভ মনোবৃত্তি, মার্জিত রুচি এবং শান্ত অথচ শাণিত বুদ্ধির দীপ্তি) প্রতিফলিত হয় তাঁর প্রবন্ধরচনায়। তাঁর মুখের ভাষা ও লেখার ভাষায় ব্যবধান খুবই কম। একমাত্র রবীন্দ্রনাথ ছাড়া আর

কারও মুখের কথা ও লেখার ভাষায় এমন সামীপ্য অনুভব করিনি। আমার বিবেচনায় অন্নদাশঙ্করের প্রবন্ধসম্ভার বাংলা সাহিত্যের মহামূল্য সম্পদ। তাঁর গদ্যশিল্পেরই একটা বিশেষ প্রকাশ দেখা যায় তাঁর প্রবন্ধ রচনায়। এখানেও তাঁর স্বকীয়তা স্বতোভাস্বর। তাঁর গদ্যরচনার এই বিশিষ্টতা আসলে তাঁর ব্যক্তিত্ব ও মনস্বিতারই প্রকাশ। তাঁর মনস্বিতার প্রসঙ্গে মনে পড়ে রবীন্দ্রনাথের একটি উক্তি। দেশনায়ক নামের এক প্রবন্ধে তিনি বলেন—যাঁহারা সাধক, যাঁহারা দেশের গুরু, তাঁহারা খ্যাতি-প্রতিপত্তির অপেক্ষা না রাখিয়া, বিরোধ-অবমাননার আশঙ্কা স্বীকার করিয়াও দেশের মতি ফিরাইতে চেষ্টা করিবেন, আর যাঁহারা দেশের নায়ক, তাঁহারা গতিদান করিবেন। যে-সকল জাতি স্থির হইয়া বসিয়া নাই, যাহারা চলিতেছে, তাহারা এইভাবেই চলিতেছে। একদল উপর হইতে তাহাদের শুভবুদ্ধিকে নিয়মিত করিতেছে, আর একদল বক্ষের মধ্যে থাকিয়া তাহার প্রাণশক্তি গতিশক্তিকে প্রবর্তিত করিতেছে।—আমাদের সদ্য-বিগত জাতীয় জীবনের ইতিহাস অনুধাবন করলেও এই উক্তির সত্যতা প্রতিপন্ন হবে। কিন্তু আমাদের এই কালটা গণতন্ত্রের কাল। বঙ্কিমচন্দ্র, স্বামী বিবেকানন্দ, রবীন্দ্রনাথ প্রমুখ লোকগুরুদের দিন ফুরিয়েছে। দেশের মতি ফেরাবার, তার শুভবুদ্ধিকে জাগিয়ে রাখার ও নিয়মিত করার দায়িত্ব এসে পড়েছে একদল মনস্বী ব্যক্তির উপরে। বর্তমানে আমাদের এই মনস্বীদের পুরোভাগেই আছেন সত্যনিষ্ঠ দেশহিতৈষী অন্নদাশঙ্কর। তাঁর এই সত্যনিষ্ঠ দেশহিতৈষণাই দুই রূপে প্রতিফলিত হয়েছে তাঁর ছড়ায় ও প্রবন্ধে।' (—প্রবোধচন্দ্র সেন)

নিজের প্রবন্ধ সম্পর্কে লেখক কী বলছেন তা এবার দেখা যাক। শ্রেষ্ঠ প্রবন্ধ বইয়ের ভূমিকায় লেখক লিখেছেন—

প্রবন্ধ লেখার আর্ট আমি সবুজপত্র-সম্পাদক প্রমথ চৌধুরী মহাশয়ের কাছে শিখি। বারো তেরো বছর বয়সে। তাঁর অজ্ঞাতসারে। পরবর্তী বয়সে যখন ইংরেজী সাহিত্যের সঙ্গে পরিচিত হই তখন চার্লস ল্যাম্ব, রবার্ট লুইস স্টিভেনসন, ভার্জিনিয়া উল্ফ প্রভৃতির প্রবন্ধের আর্ট আমাকে মুগ্ধ করে। ফরাসী সাহিত্যরথী মঁতেন যে সর্বশ্রেষ্ঠ প্রবন্ধকার এটা ভালো করে বোঝবার আগেই আমার মঁতেনের ইংরেজী অনুবাদের সেট চুরি যায়। তাঁর কাছে শিক্ষানবীশী আর হয় না।

প্রবন্ধও উৎকৃষ্ট শ্রেণীর আর্ট হতে পারে। কাব্য, নাটক ও উপন্যাস যদিও সাহিত্যের অগ্রজ তিনটি শাখা আর প্রবন্ধ সর্বকনিষ্ঠ তবু প্রবন্ধকেই আমরা দেখি সর্ব ঘটে। তার বৈচিত্র্য অশেষ। আমার অধিকাংশ প্রবন্ধই ফলাকাঙ্ক্ষী রচনা। ফল ফলবার পর তার আর প্রয়োজন থাকে না। সমসাময়িক সমস্যা ও তার সম্ভবপর সমাধান আমাকে ভাবায়। আমিও দশজনকে ভাবাই। কিছু ফল হয়তো ফলে। কিছু হয়তো ফলে না। এটা হলো একজন ইনটেলেকচুয়ালের কর্তব্যপালন।

( আমার ) বাদবাকী রচনা ( প্রবন্ধ ) সাহিত্যিক প্রসঙ্গে আমার উপলব্ধির প্রকাশ। সাহিত্যগুরুদের প্রসঙ্গ তার মধ্যে পড়ে।

অর্থাৎ লেখক তাঁর প্রবন্ধগুলিকে মূলত দুটি ভাগে ভাগ করছেন, সমস্যামূলক ও সাহিত্যবিষয়ক। আমি কিন্তু আরও কয়েকটি অতিরিক্ত ভাগে ভাগ করার পক্ষপাতী। লেখকের প্রবন্ধ সাহিত্যের একটি বড় অংশ নিঃসন্দেহে সমস্যামূলক প্রবন্ধের। তাঁর প্রথম প্রকাশিত প্রবন্ধই ( উনিশ বছর বয়সে লেখা ) সমস্যামূলক ঃ 'পারিবারিক নারীসমস্যা'। সমস্যা সমাজ-রাজনীতি-সংস্কৃতি-বিশ্বজগৎ নানা বিষয়ে হতে পারে। সাহিত্য-প্রসঙ্গও তাঁর প্রবন্ধসাহিত্যে একটি গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে রেখেছে কোন সন্দেহ নেই। এর পর ও এর বাইরে নতুন যে কটি ভাগ আমি করতে চাই তার প্রথমটি অর্থাৎ সব মিলিয়ে লেখকের প্রবন্ধসাহিত্যের তৃতীয় ভাগটি হলো জীবনীমূলক। এর মধ্যে সাহিত্যগুরু ও সাহিত্যিকদের জীবনের কথা হয়তো দ্বিতীয় ভাগে অন্তর্ভুক্ত হয়ে যাবে, কিন্তু সাহিত্যিক নন এমন আরও বহু ব্যক্তি ও ব্যক্তিত্ব সম্পর্কে লেখকের মূল্যায়ন ও স্মৃতিচারণ জীবনীমূলক প্রবন্ধের অন্তর্গত হবে। প্রবন্ধ সমগ্রের চতুর্থ ও পঞ্চম খণ্ড লেখকের জীবনীমূলক প্রবন্ধাদির সংগ্রহ। চতুর্থ ভাগটিকে বলতে চাই আত্মজীবনীমূলক—লেখকের জীবন, জীবনদর্শন ও সাহিত্যিক বিবর্তন বিষয়ক রচনাদি এবং ব্যক্তিগত প্রবন্ধ ও পত্র। প্রবন্ধ সমগ্রের শেষ খণ্ডে এ-জাতীয় বহু রচনা স্থান পেয়েছে। এর সঙ্গে পঞ্চম একটি ভাগও হয়তো করা যায়, যাকে বলবো বিবিধ বা miscellaneous.

রচনাবলীর বর্তমান ও পরবর্তী খণ্ডে যে-সমস্ত গ্রন্থ আছে তার মধ্যে সাহিত্যে সংকট, শিক্ষার সংকট ও সংহতির সংকট সমস্যামূলক ; আর্ট বিষয়-বস্তুর জন্য যতটা তার চাইতে বেশি রচনাভঙ্গির জন্য, আমার মতে, আত্মজীবনমূলক ( বিনুর বই-য়ের মতো ) ; কণ্ঠস্বর, সংস্কৃতির বিবর্তন, বাংলার রেনেসাঁস ও শিক্ষার ভবিষ্যৎ জাতীয় গ্রন্থের জন্য নতুন একটি শ্রেণীকরণের প্রয়োজন হতে পারে—ঐতিহাসিক, অথবা সমস্যামূলক ( critical অর্থে ) শ্রেণীটিকে একাধিক ভাগে ভাগ করা যেতে পারে, যেমন—সমসাময়িক, ঐতিহাসিক, ইত্যাদি। আমি এই ভূমিকার শুরুতে দ্বিতীয় ও তৃতীয় খণ্ডে স্থানপ্রাপ্ত প্রবন্ধ-গ্রন্থগুলির একটি অন্য ধরনের শ্রেণীবিভাজন করেছি—দেশ-বিষয়ক, কাল-বিষয়ক ও সংস্কৃতিবিষয়ক। এই বিভাজন বিষয়ভিত্তিক, যেখানে পূর্বোক্ত বিভাজনকে পদ্ধতিভিত্তিক বলা যেতে পারে।

পদ্ধতির কথায় বলতে হয়, পরে এই বিষয়ে বিস্তারিত আলোচনা করেছি বলে এখানে খুব সংক্ষেপে শুধু বলছি, তাঁর অধিকাংশ প্রবন্ধের আদর্শ হলো সবচেয়ে কম কথায় সবচেয়ে বেশি ভাব সবচেয়ে সহজ ও সরস ভাবে প্রকাশ। শুধু সহজ সামান্য কথায় জটিল প্রশ্নগুলির আলোচনাই যথেষ্ট নয়, প্রবন্ধে যুক্তি ও তর্কের সঙ্গে, বুদ্ধির পাশাপাশি, রসের উপস্থিতিও জরুরি। একাধিক সাক্ষাৎকারে লেখক প্রবন্ধে সরসতার প্রতি তাঁর বিশেষ মনোযোগের কথা বলেছেন। সরসতা সত্ত্বেও তাঁর প্রবন্ধ রম্যরচয়িতার মেজাজে লেখা নয়, তথ্যনিষ্ঠ রচনা, বিচারকের দৃষ্টিভঙ্গি দিয়ে লেখা, মোহমুগ্ধের দৃষ্টিভঙ্গি দিয়ে নয়।

এই সূত্রেই আসে এবং প্রসঙ্গ ও পদ্ধতির পরে আসে, মনোবৃত্তির কথা। এ-

বিষয়ে 'লেখার কথা' প্রবন্ধে লেখক বলেছেন, কেন লিখি ? এ প্রশ্ন আমাকে একদা অস্থির করে তুলেছিল। দেখা গেল অনেক সময় ওটা আমার অপ্রিয় কর্তব্য। যেখানে অন্যায় হচ্ছে, কেউ মুখ ফুটে প্রতিবাদ করছে না, সেখানে আমাকেই লেখনীর মুখে দু-কথা বলতে হবে। আমার অনেক লেখা বিশুদ্ধ কর্তব্যবোধ থেকে। কিন্তু সমস্যা বেশী দিন থাকে না, সমাধান এক ভাবে না এক ভাবে হয়ে যায়। না হলেও মানুষ তা নিয়ে জ্বালাতন হয় না। আমার লেখার তা হলে শাশ্বত মূল্য কী ? শুধুমাত্র ঐতিহাসিক মূল্য নিয়ে আমার কোন তৃপ্তি ? এর থেকে এলো আরেক রকম লেখা যা কর্তব্যের অনুরোধে নয়। যার উৎস আনন্দ। অহেতুক আনন্দ। পিওর ডিলাইট। যে লেখে তারও আনন্দ, যে পড়ে তারও। একবার এ রকম লেখা যার হাত দিয়ে হয়েছে সে কখনো সাধ করে আর কিছু লিখতে চাইবে না। আমার ডান হাত চিরকালের মতো পিওর ডিলাইটের জন্যে রাখা। কর্তব্যের জন্যে বাম হাত।

এই কর্তব্যবোধের কথাই মনোবৃত্তির প্রসঙ্গে প্রধানত আসে। অন্নদাশঙ্কর রাজনৈতিক ভাবে, অর্থনৈতিক ভাবে, সামাজিক ভাবে, নান্দনিক ভাবে—সমস্ত দিক থেকেই একজন মুক্ত লেখক, **free writer.** আর দার্শনিকদের মতে **freedom is responsibility.** অন্নদাশঙ্করের প্রবন্ধে সেই দায়িত্বেরই প্রতিফলন ঘটেছে। যদিও আনন্দময় লেখা যে-হাত দিয়ে হয়েছে সেই হাতে আর কিছু লিখতে সাধ হয় না, তবু কর্তব্যপ্রসূত লেখা লিখে ওঠাই অনেক সময়ে হয়ে ওঠে মুখ্য কাজ। রাজনীতি নিয়ে আর কিছু লিখতে অ্যালার্জিক বোধ হলেও রাজনীতি নিয়েই লিখতে হয়। জাতীয় জীবনও এখন এত জটিল হয়ে পড়েছে যে তা নিয়ে লেখা নিছক সাহিত্যিকের কর্ম নয়, তার জন্য কিছুটা সমাজবিজ্ঞানী ও দার্শনিকও হতে হয়। অন্নদাশঙ্কর তা অনেকাংশে হতে পেরেছেন। এই ব্যাপক ও দূরপ্রসারী দৃষ্টিভঙ্গির জন্যই লেখকের অনেক সমসাময়িক প্রবন্ধও যুগোত্তীর্ণ হতে পারে। আমি লেখকের প্রবন্ধগুলিকে সমসাময়িক ও চিরকালীন—এই দুই ভাগে ভাগ করে একটি ব্যক্তিগত সাক্ষাৎকারে এই মত প্রকাশ করেছিলাম যে বাংলাদেশ যুদ্ধ বা ভারতে জরুরি অবস্থা নিয়ে লেখা তাঁর প্রবন্ধগুলি একেবারেই সাময়িক ধরনের যার উত্তরে লেখক বলেছিলেন যে, দেশ ভাগ, নতুন দেশ সৃষ্টি বা একাধিক দেশের একত্র মিলে একটি নতুন দেশগঠন একটা সনাতন বা চিরকালীন প্রসঙ্গ হতে পারে যেমন যে-কোন দেশে যে-কোন কালেই জরুরি অবস্থা নানাভাবে প্রতিভাত হতে পারে এবং এর সঙ্গে জনগণের ভাগ্য ও ব্যক্তিস্বাধীনতার যে প্রশ্ন জড়িত তাও এক চিরকালীন প্রশ্ন।

দেশকালপাত্র বা প্রসঙ্গের চিরকালীনতার প্রশ্নে লেখক যুগ, যুগ থেকে শতাব্দী, শতাব্দী থেকে সহস্রাব্দীরও কথা বলেন : 'একটি শব্দও এত শক্তিমান হতে পারে যে হাজার বছর ধরে মানুষের জীবনকে প্রভাবিত করতে পারে। একটি বাক্যের জন্যে হয়তো একটা যুগ অপেক্ষা করছিল, যেই ওটি উচ্চারিত হলো অমনি মানুষ পেয়ে গেলো তার ভাবনার কণ্ঠস্বর। একটি আইডিয়াও ইতিহাসে নতুন অধ্যায় সূচনা করতে পারে। অষ্টাদশ শতাব্দীর ইউরোপে

যেসব আইডিয়ার বীজ বুনে দেওয়া হয় সেসব সারা ঊনবিংশ শতাব্দী ধরে কাজ করে।'

আসলে 'শিল্পীকে যেমন করতে হয় গর্ভরক্ষা তেমনি মানবিকবাদীকে বা ধ্যানীকে করতে হয় বীজরক্ষা। চাষীরা যেমন বীজধান রক্ষা করে তেমনি আদর্শবাদীদেরও রক্ষা করতে হয় সেইসব আদর্শ যেসব পরে একদিন অঙ্কুরিত হবে, বিকশিত হবে, ফুটবে ও ফলবে। বীজধান একবার যদি নষ্ট হয়ে যায় তবে কে জানে ক' শতাব্দী লাগবে তাকে ফিরে পেতে। ইউরোপের ইতিহাসে যেটাকে বলে অন্ধকার যুগ সেটা ছিল নষ্ট হয়ে যাওয়ার যুগ। যেটাকে বলে রেনেসাঁসের যুগ সেটা ফিরে পাওয়ার যুগ। আমাদের ইতিহাসেও কি তার অনুরূপ দেখা যায় না? পাশ্চাত্য রেনেসাঁসের সংস্পর্শে এসে ভারতের মধ্যবিত্ত শ্রেণী গত শতাব্দীতে রেনেসাঁস ঘটায়। সেটা মৌলিক নয় বলে বা জনগণের নয় বলে কম মূল্যবান নয়। তার রেশ এখনো মিলিয়ে যায়নি। তার সঙ্গে অন্বয় রক্ষা করছি আমরা একালের শিল্পী ও ভাবুকরাও।' বাংলার রেনেসাঁস গ্রন্থে এই ইতিহাস ও বর্তমান পরিস্থিতির বিস্তৃত বর্ণনা আছে। লেখক এও বিশ্বাস করেন যে ভারতের জনগণই একদিন আনবে ভারতের মৌলিক রেনেসাঁস। সেটা ইউরোপের সঙ্গে মেলানো গত শতকের মধ্যবিত্তশ্রেণীর ক্ষীণপ্রাণ রেনেসাঁস নয়। এই রেনেসাঁসের যাঁরা নায়ক হবেন তাঁদের হৃদয় পড়ে থাকবে না কয়েকটি মহানগরে।

এ-সমস্ত কিছু নিয়েই লেখককে ভাবতে হয়, লেখক ভাবেনও। সাহিত্য দর্শন ধর্ম রাজনীতি ইত্যাদি তো এক একটা পরস্পরবিচ্ছিন্ন কক্ষ নয়। যাবতীয় মানবিক কার্যকলাপই পরস্পরকে প্রভাবিত করতে পারে। ভাবনা একবার প্রকাশ পেলে বহুদূর দেশ ও বহুদূর কাল অবধি যেতে পারে এবং বহু বড় বড় ঘটনা ঘটাতে পারে। কিন্তু তার উপর দৃষ্টি রেখে সৃষ্টি করতে গেলে কোন লেখকের একূল ওকূল দুকূল যেতে পারে। তাই অন্নদাশঙ্কর নিজেকে কোন ঐতিহাসিক বা প্রাকৃতিক শক্তি অথবা একটা মরাল ফোর্স হিসেবে ভাবেন না। তবে এও জানেন এসব শক্তির কিছু-কিছু যে তাঁর ভিতরে একেবারেই নেই তাও নয়। 'আমার দেশ, আমার কাল, আমার সমাজ, আমার রাষ্ট্র, আমার চেনা অচেনা অসংখ্য মানুষ, আমার অন্তরে যা আছে আর বাইরে যা আছে, প্রকৃতি ও ভগবান ও বিশ্বের অন্তর্নিহিত নৈতিক বিধান—সবাইকে নিয়ে আমি, আমাকে নিয়ে সবাই।'

আবার 'আমি কি কেবল মানুষ? আমি কি প্রাণীজগতের একজন নই?··· তারপর আমি কি কেবল একালের? কেবল এদেশের? পরমাত্মার মতো অন্তরাত্মাও নিরুপাধিক। তাকে দেশচিহ্নিত বা কালচিহ্নিত করা যায় না। আমার যে সত্যিকার আমি তার না আছে জন্ম না আছে মরণ, সে নিত্য বর্তমান ও বহমান স্পেস টাইমের ভিতর দিয়ে চলেছে, কিন্তু তা বলে স্পেস টাইমের ভিতরে সে নিবন্ধ নয়, স্পেস টাইমের ঊর্ধ্বেও সে আছে, বাইরেও সে আছে।'

লেখকের নিজের এই নিভৃত উপলব্ধি, এই জ্যোতির্ময় ভিশন (vision) বহু নিবিড় অন্ধকারের মধ্যেও তাঁকে বাঁচিয়েছে। লেখকের বোধ হয়েছে, সব

মিথ্যা হতে পারে, কিন্তু প্রত্যক্ষ উপলব্ধি কখনো মিথ্যা হতে পারে না। এইভাবে লেখকের ইনটেলেকট যেখানে পরাস্ত হয়েছে ইনটুইশন সেখানে শেষরক্ষা করেছে। এর দ্বারা কিন্তু ইনটেলেকটকে খাটো করা হয় না। জাগতিক ব্যাপারের খুঁটিনাটি বুঝতে হলে ইনটেলেকটের উপর নির্ভর করতেই হয়। যেমন চিরন্তন সত্যের জন্য ইনটুইশনের প্রয়োজন। আবার প্রাণীজগতের একজন রূপে লেখকের মধ্যে ইনস্টিংকটও আছে। তার জন্যেও তাঁর জীবনে স্থান আছে। যেমন ইনটুইশন, যেমন ইনটেলেকট, তেমনি ইনস্টিংকটও তাঁর পথপ্রদর্শক। লেখকের প্রবন্ধসাহিত্য এই ত্রিবেণী সঙ্গমের সর্বশ্রেষ্ঠ উদাহরণ।

অন্নদাশঙ্কর তাঁর প্রবন্ধে সর্বদা আচারের চেয়ে ( শাস্ত্রাচার ও লোকাচার, দেশাচার ও যুগাচার ) বিচারকে উচ্চতর স্থান দিয়েছেন এবং এইভাবে বারবার দুঃসময়ে আলো দিয়েছেন আমাদের। বস্তুত সাহিত্যগুরুদের কাজ তা-ই। 'কতক লোক থাকবেন যাঁরা আলোর তপস্যা করবেন ও আলোক দেখিয়ে যাবেন। সমসাময়িক সমাজ তাঁদের অগ্রাহ্য করলেও, পরে তাঁদের কথাই সমাজ মেনে নেবে।'

একজন বিখ্যাত চিত্রকর অন্নদাশঙ্করের সঙ্গে সাক্ষাৎ করতে এসে তাঁকে বলেছিলেন, এই ( বিরূপ ) পরিবেশে মানুষ কী করতে পারে ? এ-প্রশ্ন শুধু একজন চিত্রকরের নয়, সকল শিল্পীর মনের কথা। সকল স্রষ্টার, যাঁরা মানুষের সৃষ্টিধারাকে বহমান রাখেন। এই প্রশ্নের লেখক-কৃত উত্তর হবে এই যে, পরিবেশের চেয়ে তিনি মানুষকেই বড় বলে জানেন। তাঁর মতে সমস্ত সংকটের মধ্যেও শিল্পীকেও সৃষ্টির স্রোত প্রবহমাণ রাখতে হবে।

এমনিতে সাহিত্যিকদের বিরুদ্ধে এই অভিযোগ শোনা যায় যে, তাঁরা সমাজ-সচেতন নন, তাঁরা গজদন্তের মিনারে বাস করেন, তাঁদের চোখের সামনে রোমনগরী পুড়ে ছারখার হলেও তাঁদের বেহালাবাদন থামে না। এই ধরনের একটি অভিযোগের উত্তরে প্রথম বিশ্বযুদ্ধের সময় এইচ জি ওয়েলস বলেছিলেন, আমিই হচ্ছি সেই সভ্যতা যাকে রক্ষা করার জন্য তোমরা লড়ছো।

অন্নদাশঙ্কর একদিকে তাঁর সৃষ্টিশীল সাহিত্যের মধ্য দিয়ে এই উক্তির অংশীদার, অন্যদিকে দুঃসময়ে বাঙালি বুদ্ধিজীবীর নীরবতার বিরুদ্ধে এক সচেতন প্রতিবাদও। মনোবৃত্তি প্রসঙ্গে এ-সমস্ত কথাই জরুরি এবং সে-ক্ষেত্রে তাঁর প্রবন্ধসম্ভার অনেকটাই রাসেলের প্রবন্ধাবলীর সগোত্র।

আলোচনার এই পর্যায়ের উপসংহারে বলা যায় যে, লেখক নিজেকে মুখ্যত রসিক শিল্পী বলেই মানেন। তাঁর জীবনদর্শন মোটের উপর একজন শিল্পীরই জীবনদর্শন। যে শিল্পীর বহির্জীবনের চেয়ে অন্তর্জীবনই সক্রিয়। যার নিজের সঙ্গে নিজের বোঝাপড়া সমস্তক্ষণ চলেছে, যেমন বিশ্বের সঙ্গে বোঝাপড়াও। নিজেকে স্বাধীন ও সৃষ্টিশীল লেখক রূপে পরিচয় দিতেই তাঁর গর্ব, না, কালচারাল ওয়ার্কার এই পরিচয়ে নয়। ওয়ার্কার হতে তাঁর আপত্তি নেই, কিন্তু কালচারাল ওয়ার্কার হতে আপত্তি। তিনি ক্রিয়েটিভ রাইটার এবং এই ক্রিয়েটিভিটিরই এক ক্রিটিকাল রূপ তাঁর প্রবন্ধসাহিত্যে।

ওই ক্রিয়েটিভিটি প্রসঙ্গে আর্টের কথা আসে ও আর্টের প্রকৃতি বিষয়ে কথা। যে আর্টের উদ্দেশ্য কিনা, লেখকের ভাষায়, লীলা।

আর এই লীলার কথায় লেখকের যৌবনে বিশ্বাসই প্রকাশ পায়—

যৌবনের দূত আমি যৌবনের শেষে
হেথা হতে যাব চলে অন্য কোনোখানে
সেখানেও নিত্য লীলা মাধবীবিতানে।
যৌবন পোহালে যাব যৌবনের দেশে। (—বসন্তের দূত)

লেখক এও বলেছেন, রূপ রস গন্ধের জগৎ, ঘটনার পর ঘটনার জগৎ, তথ্যের ও যুক্তির জগৎ, ইন্দ্রিয়গ্রাহ্য ও বুদ্ধিগ্রাহ্য জগৎ—এই বাইরের মহল ছাড়িয়ে আর্টের অন্দরমহলে বিশুদ্ধ সৌন্দর্য, চিরবসন্ত। বসন্ত অর্থে এখানে যৌবন। তা 'যে চায় সে পায়। আর যে পায় সে তার প্রাপ্তির সৌরভ বিতরণ করে।' আর্টিস্টের কাজ ওই।

কী শিল্পদৃষ্টিতে, কী জীবনদর্শনে, কী জাতীয় জীবনের ক্ষেত্রে সর্বত্রই অন্নদাশঙ্কর যৌবনে বিশ্বাসী। আর এই বিশ্বাস থেকেই তিনি দুর্মর ভাবে আশাবাদী ঃ 'যৌবনের ধর্ম হচ্ছে অদমনীয়তা। যুবকের মন কিছুতেই দমে না। যার মন দমে যায় সে যুবক নয়, সে জরাগ্রস্ত। যে দেশে যৌবন সর্বদা কাজ করছে সে দেশ বারবার পড়ে গেলেও বারবার উঠে দাঁড়ায়। সে দেশে আবার আদর্শবাদী জন্মায়, আবার তপস্যা শুরু হয়, আবার জোয়ার আসে। ভারত যদি সেইরকম একটি দেশ হয়ে থাকে তবে তার যৌবন তাকে নতুন নেতৃত্ব দেবে। আমরা যেন আমাদের দেশের নিত্য বহমান যৌবনস্রোতে বিশ্বাস না হারাই। এর মধ্যে নতুন সৃষ্টির ও দৃষ্টির বিপুল সম্ভাবনা আছে। সে সম্ভাবনা আর কেউ কেড়ে নিতে পারে না।'

"অন্নদাশঙ্করবাবুর লেখার সঙ্গে যাঁদের পরিচয় আছে তাঁরা লক্ষ্য করবেন, সূর্যাস্তের শেষ রশ্মি যেমন লেগে থাকে আকাশের গায়ে, পর্বতচূড়ায়, বৃক্ষ-শাখায়, অন্নদাশঙ্করের যৌবনদীপ্তি এখনও বিচ্ছুরিত লেখার প্রতিটি ছত্রে।"

"এই প্রত্যয় তাঁর আছে বলেই অন্ধকারে আজো তিনি আলোকস্তম্ভ। জোয়ার যদি আসে এই মহৎ শিল্পী এবং ভাবুকের জীবন ও রচনাবলী আগামী প্রজন্মকেও প্রেরণা জোগাবে।"

লেখকের যৌবনদীপ্তি দিয়ে যে ভূমিকা শুরু করেছিলাম, লেখকের যৌবনে বিশ্বাস বিষয়ক সমালোচকদের এই দুটি উক্তি দিয়ে আমাদের সেই ভূমিকা শেষ করছি।

## টলস্টয়, গান্ধী ও আমি

আমার যখন সতেরো কি আঠারো বছর বয়স তখন আমি আবিষ্কার করি যে আমি অন্তর থেকে নৈরাজ্যবাদী। আমার পছন্দ রাষ্ট্রহীন অস্তিত্ব : সৈন্য নেই, পুলিশ নেই, নেই ম্যাজিস্ট্রেট, নেই আদালত। পরিবার, বিবাহ, জাত, শ্রেণী : এগুলিতে আমার বিশ্বাস অল্পই। সম্পত্তি, মালিকী স্বত্ব, উত্তরাধিকার, টাকা খাটানো : এগুলোরও কোনো অর্থ হয় না আমার কাছে।

অদৃষ্টের এমনি পরিহাস যে আমিই হয়ে দাঁড়াই রাষ্টযন্ত্রের অঙ্গ। ম্যাজিস্ট্রেট হয়ে পুলিশ নিয়ে কাজ করি। জজ হয়ে আইন প্রয়োগ করি। আবার ম্যাজিস্ট্রেট হয়ে ফৌজ নিয়ে কাজ করি, স্বরাজের পরে অর্ধসামরিক ক্রিয়াকলাপ পবিচালন করি। বেশ বুঝতে পারি যে আমার জীবিকা নির্ভর করে প্রতিষ্ঠিত ব্যবস্থাকে কায়েম রাখাব উপর। যে ব্যবস্থা বৈদেশিক শাসনের চেয়েও গভীর, ধনতন্ত্রের চেয়েও বনেদী, ফিউডালিজমের চেয়েও প্রাচীন।

তবে কি আমি আমার নৈরাজ্যবাদ বিসর্জন দিই বা অতিক্রম করি? না। বরঞ্চ উপলব্ধি করি যে নৈরাজ্যবাদের মধ্যে রয়েছে আরো উন্নত, আরো তৃপ্তিকব ব্যবস্থার প্রতিশ্রুতি। যদি নৈরাজ্যবাদের পূর্বে একটি বিশেষণ বসানো হয়। বিশেষণটি 'অহিংস'। এ কথা অক্ষরে অক্ষরে সত্য যে আগে আসবে অহিংসা, তার পরে আসবে নৈরাজ্যবাদ।

এমনি করে আমি অন্তরের প্রত্যয় থেকে হলুম অহিংস 'নৈরাজ্যবাদী। এ ক্ষেত্রে আমার গভীর সাযুজ্য ছিল টলস্টয়ের সঙ্গে, গান্ধীব সঙ্গে। একই বিশ্বাসে বিশ্বাসবান আমবা। সে বিশ্বাস দাঁড়িয়েছে ঋদ্ধ অভিজ্ঞতার অচলের উপরে। রণজর্জর জগতে আমরা ধরে আছি সেই নিশ্চিত বিশ্বাসকে যে বিশ্বাস স্থির থাকবে সব বিপর্যয়ের পরেও, সব ভাঙাচোরার পরেও।

কিন্তু এব মানে কি এই যে আমি টলস্টয়বাদী বা গান্ধীবাদী? না। তার কারণ তাঁদের সঙ্গে দু'তিনটি জায়গায় আমার গুরুতর মতভেদ আছে।

প্রথমত, আমার কাছে আর্ট হচ্ছে নিজেই নিজের লক্ষ্য। মহত্তর লক্ষ্যের উপলক্ষ্য হতে গেলে আর্ট তার আত্মাকে হারায়। অহিংস নৈরাজ্যবাদী হিসাবে আমার আত্মাকে পেতে গিয়ে আর্টিস্ট হিসাবে আমি আমার আত্মাকে হারাতে রাজি নই। নতুন সমাজব্যবস্থায় শিল্পীকে ছেড়ে দিতে হবে তার নিজের মতো করে বাঁচতে, তার নিজের মনের মতো সৌন্দর্যপ্রতিমা গড়তে। তার জীবিকার জন্যে সে এমন লোকের অনুগ্রহনির্ভর হবে না যারা শিল্পকে শিল্প বলে মূল্য দেয় না। এ জায়গায় আমি টলস্টয় ও গান্ধীর মতো আপোসহীন, কিন্তু তাঁদের বিরুদ্ধে।

দ্বিতীয়ত, প্রেম বলতে আমিও মানবপ্রেম বুঝি, যেমন বুঝতেন টলস্টয় ও গান্ধী। কিন্তু আমি প্রেম বলতে আরো বুঝি পুরুষের প্রতি নারীর ও নারীর প্রতি পুরুষের প্রেম। টলস্টয়ের সারাজীবন গেল এর সঙ্গে যুঝতে। গান্ধীও বৃথা চেষ্টা করলেন সন্তোষজনক সমাধানে পৌঁছতে। টলস্টয়ের

অপূর্ব জ্ঞান সত্ত্বেও, গান্ধীর নিখুঁৎ শিভ্যালরি সত্ত্বেও নারীকে তাঁরা কেউ চিনতেই পারলেন না। অচেতনভাবে নারীকে তাঁরা দেন অধীনতার ভূমিকা, যেমন দিয়ে এসেছেন ধার্মিক পুরুষেরা এতকাল মাতৃত্বের নামে। গৌরবে দিশা-হারা হয়ে। আসলে কিন্তু নারীকে তাঁরা নরকের মতো ডরাতেন। তাঁদের সহজাত সংস্কার তাঁদের বলত, নারী ও পাপ এক অপরের সঙ্গে যুক্ত। আমি এ মনোবৃত্তি সম্পূর্ণ অস্বীকার করি। নতুন সমাজব্যবস্থায় মানবপ্রেম ও নর-নারীর প্রেম সমান গুরুত্ব পাবে।

তৃতীয়ত, টলস্টয় বা গান্ধী কেউ বিশ্বাস করতেন না আধুনিক সভ্যতায়। আমি বিশ্বাস করি। এই সভ্যতার কতকগুলি মূল্যে যে মন্দ তা আমিও মানি। কিন্তু কতকগুলি মূল্যে আছে যা ভালো, যা উৎকৃষ্টতর, যা অনন্য। এই মার্গই বিবর্তনের মার্গ। এই মার্গে চলতে চলতে আমরা মন্দকে অতিক্রম করতে পারি। যন্ত্রপরায়ণ, নাগরিক, প্রকৃতির সঙ্গে যুধ্যমান, দুর্বলের যম, নির্মমভাবে হিংস্র এই সভ্যতা নিজের হাতেই মরবে, যদি না এর অন্তরের পরিবর্তন হয়। তা বলে এর কীর্তিগুলো কেবলমাত্র আধিভৌতিক নয়। আধ্যাত্মিকও বটে। এ সভ্যতা আমাদের বহু পরিমাণে দিয়েছে অভাব থেকে, উৎপীড়ন থেকে, অতীত-উপাসনা থেকে, পারলৌকিকতা থেকে, সামাজিক অবিচার থেকে মুক্তি। বহু পরিমাণে সাম্য, বহু পরিমাণে জ্ঞান। বহির্বিশ্বের জ্ঞান তো বটেই, অন্তর্জগতের জ্ঞানও। সত্যই যে ভগবান, এটি আধুনিক সভ্যতারই দান। এমন কি অহিংসার নতুন ব্যাখ্যাও আধুনিক সভ্যতার কল্যাণে। টলস্টয় ও গান্ধী উভয়েই আধুনিক সভ্যতার সন্তান। আমিও। কিন্তু সজ্ঞানে।

(১৯৫৩)

## জনগণ ও আমরা

শ্রীমান পুণ্যশ্লোক রায় প্রশ্ন করেছেন সাম্যবাদীদের। উত্তর দিচ্ছি আমি। এর থেকে মনে হতে পারে আমিও একজন সাম্যবাদী। তা নয়। যদিও আমি সাম্যে বিশ্বাস করি ও সাম্যের দিকে দেশকে অগ্রসর করে দিচ্ছি তবু আমি সাম্যবাদ নামক কোনো মতবাদে দীক্ষা নিইনি। আমি ব্যক্তিস্বাতন্ত্র্যবাদী। লোকে ভুল বুঝবে, নইলে বলতুম আমি নৈরাজ্যবাদী। সাম্যবাদী যাঁরা তাঁরা সমাজকে ব্যক্তির উর্ধ্বে স্থান দেন, তাঁরা সমাজবাদী। যদিও আমি সমাজকে সমাজের প্রাপ্য দিতে সব সময় রাজি তবু ব্যক্তির হাতে রাখতে চাই নিজের মনের মতো করে বাঁচবার অধিকার।

এখন ভেবে দেখা যাক জনগণ কারা, আমরাই বা কে। কিছুদিন আগে এক বিখ্যাত সাম্যবাদী কবি বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের ছাত্রদের সঙ্গে আলাপ-কালে বার বার বললেন, "ওরা" আর "আমরা"। ওরা মানে গাঁয়ের চাষী মজুর, বস্তির মুসলমান, কারখানার মজুর। আর আমরা মানে শহরের ভদ্র

মধ্যবিত্ত, শিক্ষিত হিন্দু। তিনি দীর্ঘকাল সাম্যবাদের সাধনায় নিযুক্ত। বহু বার কারাবাস করেছেন, মাটির তলায় থেকেছেন। আপন জন বলতে নিশ্চয়ই তিনি বোঝেন মেহনতী জনতাকে। কিন্তু যেই নিজের ভাই বোন স্ত্রী শ্যালক আত্মীয় স্বজনের সঙ্গে মিলিত হন অমনি মুখ দিয়ে সত্যি কথাটা বেরিয়ে যায়। "ওরা" চিরদিন "ওরা", আর "আমরা" চিরদিন "আমরা"। এ সংস্কার বিশ পঁচিশ বছরের সাম্য সাধনায় ক্ষয় হয়নি। হবেও না। কারণ সত্যি সত্যি তো তিনি শ্রেণীচ্যুত হচ্ছেন না। তাঁর সাধনায় তিনি সিদ্ধিলাভ করবেন সেই দিনই যেদিন বিশ্ববিদ্যালয়ের ছাত্রদের বলতে পারবেন, "আপনারা" আর "আমরা", আপনারা শিক্ষিত ভদ্র মধ্যবিত্ত শ্রেণী আর আমরা অশিক্ষিত ক্ষেত-মজুর কল-মজুর শ্রেণী।

তার কথা উল্লেখ করলুম এইজন্যে যে তিনি প্রাণপণ চেষ্টা করেও জনগণকে আপন ভাবতে পারেন নি, তাঁর আপন হচ্ছে উপরের দিকের একটি শ্রেণী, তাও সর্বোচ্চ শ্রেণী নয়। তাঁর কথা তাঁর শ্রেণীর অনেকের কথা। আমিও আত্ম-পরীক্ষা করে দেখেছি যে আমার মধ্যেও শ্রেণীচেতনা কাজ করছে। আমি এক এক করে জাতের বেড়া, ধর্মের বেড়া, নেশনের বেড়া ভেঙেছি। শ্রেণীর বেড়া ভাঙতে চেয়েছি, পারিনি। সমাজে যা পারলুম না সাহিত্যে তা পারব ভেবে-ছিলুম। এখন পর্যন্ত তাও সম্ভব হয়নি। সাম্যবাদী নই বলেই রক্ষা, নইলে আমি লজ্জায় মুখ দেখাতে পারতুম না। আমার সান্ত্বনা এই যে আমার কাছে কেউ কোনো দিন এমন কোনো প্রতিশ্রুতি পায়নি যে আমি শ্রেণীচ্যুত হব বা শ্রেণীশূন্য সমাজ গড়ব। তবে সেইটেই কাম্য। আমিও তাই বিশ্বাস করি।

আমার ভাবতে ভালো লাগে যে সকলেই আমার আপন জন, কেউ পর নয়। যদিও আমার আহার বিহার একটি বিশেষ শ্রেণীতে তবু এরাই "আমরা', আর বাদ বাকী সকলে "ওরা" এ কথা ভাবতে আমার সত্যি কষ্ট হয়। সব দেশের, সব সম্প্রদায়ের, সব শ্রেণীর লোক আমাকে আপন বলে গণ্য করুক, পর বলে দূরে সরিয়ে না রাখুক, এই আমার অন্তরের বাসনা। কিন্তু দীর্ঘকালের অভিজ্ঞতার ফলে হাড়ে হাড়ে বুঝতে পেরেছি জন্মগত সংস্কার কাপড় ছাড়ার মতো সহজ নয়, একে কাটিয়ে উঠতে হলে মান অভিমান লাজ ভয় আরাম আয়েস সুযোগ সুবিধা ছাড়তে হয়। মুসলমানের সঙ্গে মুসলমান হতে চাইলে গোরু খেতে হবে, শুধু 'ঈশ্বর আল্লা তেরে নাম' বললে চলবে না। চাষীর সঙ্গে চাষী হতে চাইলে উদয়াস্ত লাঙল ঠেলতে হবে, মজুরের সঙ্গে মজুর হতে হলে মজুরির অর্থে সংসার চালাতে হবে। এসব যদি কেউ পারে তা হলে সে জনগণকে "ওরা", বলবে না, মধ্যশ্রেণীকে "আমরা" বলবে না। জনগণও তাকে পর ভাববে না।

মানুষ এ পৃথিবীতে যে ক'দিন থাকতে এসেছে সকলের সঙ্গে মিলেমিশে আপন হয়ে থাকলেই সুখী হবে, সুখী করবে। নইলে একটা না একটা গণ্ডীতে, একটা না একটা কোটরে বসে ঠাওরাবে এই হচ্ছে পৃথিবী, এইখান থেকে বিদায়ই পৃথিবী থেকে বিদায়। এ রকম একটা সংকীর্ণ সীমার মধ্যে নিজেকে বেঁধে রাখলে অসীমের আকর্ষণ তাকে উতলা করবেই, উতলা ভাব

বিকৃত হয়ে যুদ্ধ বিগ্রহ দাঙ্গা বিপ্লবের মধ্যে প্রকারান্তরে সাযুজ্য খুঁজবে, মানুষ মানুষকে চিনতে চাইবে মারামারির মাধ্যমে, ধ্বংসের ছলে। এসব অনর্থ আপনি আসে না, আসে অলঙ্ঘনীয় ব্যবধানকে লঙ্ঘন করার আভ্যন্তরিক প্রয়োজন থেকে। এই যে "আমরা" আর "ওরা" এ কথা আমি হিন্দু মুসলমানের মুখে বার বার শুনে প্রমাদ গনেছি। ঘটল প্রমাদ। না ঘটে পারত না। কারণ ব্যবধান দিন দিন অসহ্য হয়ে উঠেছিল। প্রকৃতির অসহ্য। তেমনি আর একটা ব্যবধান দিন দিন অসহনীয় হচ্ছে। এর পরিণাম তো সেই জাতীয় কিছু হবে।

এই যে বিনোবা পাগলের মতো পায়ে হেঁটে সারা দেশ ঘুরছেন ও জমি ভিক্ষা করছেন এর অর্থ কী? লোকের মঙ্গল করাই কি একমাত্র অর্থ? আমার মনে হয়, এর অর্থ অলঙ্ঘনীয় ব্যবধানকে প্রেম দিয়ে লঙ্ঘন করা। কার্যত কত দূর কী হবে বলা যায় না, হয়তো হিন্দু মুসলমানের মতো এ ক্ষেত্রেও অনর্থ ঘটবে। তা বলে হাত গুটিয়ে বসে থাকাও ঠিক নয়। যা ঘটবার তা ঘটবেই, অমোঘ নিয়তি, ইতিহাসের ইচ্ছা, ডিটারমিনিজম, এ সব উক্তি প্রেমিকের মুখে মানায় না। প্রেমিক বলবে, করেঙ্গে য়া মরেঙ্গে। হয়তো শেষ পর্যন্ত মরবে, তবু এই তার পথ। এর মধ্যে আত্মপ্রবঞ্চনা নেই, পর-প্রবঞ্চনা নেই। আছে কর্তব্য-বোধ। কর্তব্য এখানে ধর্মের পর্যায়ে উঠেছে। বিনোবা মনে করেন এই তাঁর ধর্ম। তাঁর মতো ধর্মবোধ যাদের মধ্যে কাজ করছে তাঁরা ব্যর্থ হলেও অনর্থ বহু পরিমাণে খর্ব হবে। যেমন হলো হিন্দু মুসলমানের বেলা। গান্ধী তৎপর না হলে, আত্মবলি না দিলে যা ঘটেছে তার বহু গুণ হিংসা প্রতিহিংসা ঘটত। জার্মানীর ত্রিশ বছরের যুদ্ধের মতো।

তা হলে দাঁড়াচ্ছে এই। জনগণের উপকার করতে চাই, এর পিছনে অনুগ্রহের ভাব যাঁদের আছে তাঁদের আছে। কিন্তু তাঁরাই মধ্যশ্রেণীর সবাই নন। আরো অনেকে আছেন যাঁরা ব্যবধান লঙ্ঘন করতে চান, লঙ্ঘন করতে পারছেন না বলে দুঃখিত এবং লজ্জিত। বিড়লা ডালমিয়ার সঙ্গে এঁদের তুলনা করা চলে না। এঁরা অতুলনীয়। এঁরা যা নিচ্ছেন তার ছিটেফোঁটা দিয়ে দায় সারছেন না। তার চেয়ে বেশী দিচ্ছেন। কেউ কেউ জীবন দিচ্ছেন। এঁদের মধ্যে নানা মতবাদের লোক আছেন। সোশ্যালিস্ট, কমিউনিস্ট থেকে শুরু করে কংগ্রেস কর্মী, সর্বোদয় কর্মী। একমত না হলেও এঁরা খাঁটি আদর্শবাদী। তলে তলে এঁদের এক জায়গায় একটা মিল আছে। এঁরা জনগণকে অবজ্ঞা করেন না। জনগণের ঐতিহাসিক ভূমিকা সম্বন্ধে এঁরা পূর্ণ সচেতন।

আবার আমার ব্যক্তিগত প্রসঙ্গে ফিরে আসি। আমি আমার হাতের কাজ ফেলে জনগণের জন্যে জান দিতে যাব না। কিংবা আমার হাতের কাজের মধ্যে জনগণকে টেনে আনব না। এর থেকে মনে হতে পারে জনগণ সম্বন্ধে আমি উদাসীন। কিন্তু জনগণ যেদিন পড়তে ও পড়ে বুঝতে শিখবে সেদিন দেখবে যে আমি ক্ষুদ্র একটা শ্রেণীর মন জোগানোর জন্যে আয়ুক্ষয় করিনি। আমি জনগণের জন্যেই লিখছি। তাদের সঙ্গে এক হয়ে যেতে পারিনি তা ঠিক, মিলতে মিশতে পারিনি তাও ঠিক। কিন্তু তাদের প্রতি প্রেম ও বিশ্বাস আমাকে

আকৈশোর অনুপ্রাণিত করেছে। আর যাই করি তাদের প্রতি বিশ্বাসঘাতকতা করিনি। করব না।

মধ্যশ্রেণীর সঙ্গে সম্পর্ক না কাটিয়ে জনগণের সঙ্গে সম্পর্ক পাতানো সব রকমে সাধন করতে হবে। সামাজিক ভাবেও। এটুকু সৎসাহস যদি না থাকে তা হলে ব্যবধান অলঙ্ঘনীয় রয়ে যাবে। ভূদান গোদানেও ভবী ভুলবে না। জীবনদানেও না। বঞ্চনা যদি থাকে তবে এরই মধ্যে উহ্য রয়েছে। হিন্দু মুসলমানের বেলায় যেমন ছিল। এ কথা সাম্যবাদীদেরও স্মরণ রাখা ভালো। সমাজ এক হবে না, অথচ সমাজতন্ত্র হবে, এই ধরি মাছ না ছুঁই পানির অনিবার্য পরিণাম মধ্যপদলোপী সমাস।

মধ্যশ্রেণীর সত্যিকারের ভূমিকা হচ্ছে shock absorber-এর। নীলকণ্ঠের।

( ১৯৫৪ )

## চেতাবনী

কিছু দিন থেকে লক্ষ করছি রাষ্ট্রের ভার যাঁদের উপর বর্তেছে তাঁরা তাঁদের ব্যক্তিগত বা গোষ্ঠীগত ধর্মানুষ্ঠানকে রাষ্ট্রের ব্যাপার করে তুলতে ব্যস্ত। গাছ লাগানো হবে, তার একটা গালভরা সংস্কৃত নামকরণ হলো বনমহোৎসব। গাছ থেকে বন হতে বিশ বছর দেরি, অথচ মহোৎসবটি এখন থেকে সেরে রাখতে হবে। যেমন পরীক্ষা পাশ করার আগেই সিদ্ধিমহোৎসব। তার জন্যে পুরোহিত ডাকো, মাটিতে বসো, মন্ত্র পড়ো, দক্ষিণা দাও, প্রণাম করো। কুম্ভমেলা হচ্ছে, পুণ্য অর্জন করতে হবে, তার জন্যে পাণ্ডা পাকড়াও, গঙ্গায় ডুব দাও, দক্ষিণা দাও, প্রণাম করো।

এই যদি ব্যক্তি বা গোষ্ঠীবিশেষের ধর্মবিশ্বাস হয় তা হলে অপরের বলবার কিছু নেই। কিন্তু এখানে দুটি ভুল হচ্ছে। এক, যে টাকাটা খরচ হচ্ছে সেটা আসছে সমষ্টির তহবিল থেকে। সমষ্টির তহবিলে ট্যাকসো জুগিয়েছে অনেক অজ্ঞেয়বাদী বা নাস্তিক, অনেক জড়বাদী বা নিরাকারবাদী, অনেক পুরোহিত-বিরোধী বা ব্রাহ্মণপ্রাধান্যবিরোধী, অনেক সংস্কৃতবিরোধী বা মন্ত্রবিরোধী। এরাও হিন্দু। এ ছাড়া আর যারা ট্যাকসো জুগিয়েছে তাদের অনেকে আদিবাসী, অনেকে খ্রীষ্টান পার্শী বা মুসলমান, অনেকে বৌদ্ধ বা জৈন। এদের সংখ্যা কম বলে যে মূল্য কম তা নয়। যুদ্ধ বিগ্রহের দিন যখন জয়পরাজয় সমান অনিশ্চিত তখন দু' চার হাজার লোক এদিক থেকে ওদিকে গেলেই পরাজয় অবশ্যম্ভাবী। সেইজন্যে একটি লোককেও তুচ্ছতাচ্ছিল্য করতে নেই। তাদের রক্ত জল করা কড়ি তোমার হাতে পড়েছে বলে তুমি তোমার দেবতাকে বা তোমার পুরোহিতকে বা তোমার সম্প্রদায়কে উৎসর্গ করবে এ কখনো ন্যায়নীতি হতে পারে না। এখানে ভোটের জোর খাটে না।

দুই, রাষ্টের কর্তা যাঁরা হবেন তাঁরা এক হিসাবে প্রতীক স্বরূপ। রাষ্ট্রীয় পতাকার মতোই তাঁদের প্রতীক সত্তা। তাঁদের মাথা যদি মাটিতে গড়ায় বা পায়ে ঠেকানো হয় তা হলে দেশসুদ্ধ মানুষের মাথা হেঁট হয়। ভারতের পতাকা মাটিতে গড়ালে বা পায়ে ঠেকালে যেমন হয়। কর্তারা যখন গঙ্গাস্নানে যান তখন তাঁদের সঙ্গে বহু লোকলস্কর যায়। এরা রাষ্ট্রের কর্মচারী। বলতে গেলে রাষ্ট্রই তাঁদের সঙ্গে গঙ্গাযাত্রা করে। আমাদের এটা নবীন রাষ্ট্র। এখনো এর গঙ্গাযাত্রার বয়স হয়নি। একে অকালে গঙ্গাযাত্রায় পাঠালে এর ভবিষ্যৎ আর কদ্দিন! এটা তো আমাদের সেক্যুলার স্টেটের মূলনীতির সঙ্গে মেলে না। হিন্দু রাষ্ট্রের মূলনীতির সঙ্গে মিলতে পারে, কিন্তু ভারত তো হিন্দু রাষ্ট্র নয়। গোপনে গোপনে তাই যদি হয়ে থাকে তা হলে সংবিধান সংশোধন করা হোক। এখানে বলে রাখতে চাই যে হিন্দু রাষ্ট্র কস্মিন্ কালে প্রজাতন্ত্রী ছিল না। যখন প্রজাতন্ত্রী ছিল তখন সেক্যুলার স্টেটই ছিল, হিন্দু রাষ্ট্র ছিল না। প্রজাতন্ত্র বহু দেশে ও বহু যুগে প্রবর্তিত হয়েছে। কোথাও তা ধর্মের ভেক ধারণ করেনি। যখনি করতে গেছে তখনি মরেছে। তখন আর তা প্রজাতন্ত্র নয়, অভিজাততন্ত্র, তার থেকে আবার রাজতন্ত্র। অর্থাৎ পুনর্মূষিক।

ধর্ম চিরকাল থাকবেই, ধর্ম না হলে মানুষের চলে না। রাষ্ট্র চিরকাল থাকবে, যদি না মানুষের জীবন বিকেন্দ্রীকৃত হয়। ধর্মের সঙ্গে আমাদের ঝগড়া নেই, আমরা বরং ধর্মের ঝগড়া চুকিয়ে দিতে চাই। সে অধ্যায় শেষ হলেই আমরা বাঁচি। আমরা বলি, ধর্মও থাকুক, রাষ্ট্রও থাকুক, কিন্তু জোড়া লেগে ধর্মরাষ্ট্র না হোক। বকও ভালো, কচ্ছপও ভালো, কিন্তু সুকুমার রায়ের ছড়ার সেই 'বকচ্ছপ' ভালো নয়। সেক্যুলার স্টেট সকলের কাছে সমান আনুগত্য দাবি করে, তাই সকলের প্রতি তার সমান অপক্ষপাত। হিন্দু রাষ্ট্র সকলের প্রতি সমান অপক্ষপাতী হতে পারে না, কাজেই তার প্রতি সকলের সমান আনুগত্য সম্ভব নয়। আনুগত্যের প্রয়োজনই নির্দেশ করে দিচ্ছে অপক্ষপাতের প্রয়োজন। আমাদের কর্তাদের ব্যবহারে এক চুল পক্ষপাত এসে পড়লেই আমাদের জনসাধারণের আনুগত্যে চিড় ধরবে। তাতে কর্তাদের কী! তাঁরা তো গঙ্গার দিকে পা বাড়িয়েই বসে আছেন। কিন্তু ভুগবে ভবিষ্যৎ বংশ। সেই ভবিষ্যতের মুখ চেয়েই বর্তমানকে সতর্ক হতে হবে। বর্তমান যদি অতীতের দিকে মুখ ফিরিয়ে সংস্কৃত মন্ত্র পড়তে থাকে তা হলে কে জানে হয়তো ভবিষ্যৎও একদিন বর্তমানের দিকে মুখ ফিরিয়ে রুশ মন্ত্র বা চীন মন্ত্র পাঠ করবে। সেও তো এক প্রকার শাস্ত্র।

ধর্ম নিজের পায়ে হাঁটতে শিখুক। ঘোড়ার পিঠে চড়া ছেড়ে দিক। ঘোড়ার পিঠ থেকে তাকে নামতে হবেই। কেউ না কেউ তাকে নামাবে। আমরা ধর্মের শুভানুধ্যায়ী বলেই তাকে পরামর্শ দিই, বাপু, তুমি মন্দিরে থাকো, মসজিদে থাকো, গির্জায় থাকো, গৃহে থাকো, বেদীতে থাকো, মর্মে থাকো। কিন্তু রাজদ্বারে যেও না। রাজপুরুষদের মাথায় উঠো না। রাজকোষের অর্থ নিও না। আজ না হয় ওরা তোমার দৌলতে জনপ্রিয় হবে, জনতার ভোট পাবে, কিংবা

উপরওয়ালার নেক নজর। কিন্তু কাল যখন ওরা তলিয়ে যাবে তখন তুমিও তো তলিয়ে যাবে ওদের সঙ্গে। অতএব সময় থাকতে নিরস্ত হও। তুমিও বাঁচবে, ওরাও বাঁচবে। আর নয়তো তোমার ভক্তরাই তোমাকে সাবাড় করবে। হিন্দু মুসলমানে ঐ যে খুনোখুনিটা হলো তাতে তুমি হিন্দুত্ব আর তুমি ইসলাম তুমিও তো ঘায়েল হয়ে রয়েছ। মধ্যযুগের ইউরোপে তুমি খ্রীস্টধর্ম তোমার কী দশা হলো মনে আছে ? ক্যাথলিকে প্রোটেস্টান্টে হানাহানির ফলে তোমারও বলহানি হলো। তোমার যারা শুভানুধ্যায়ী তারা তোমাকে রাষ্ট্রের পিঠ থেকে মানে মানে নেমে আসতে প্রবর্তনা দেয়। যেখানে যেখানে তুমি তা করলে সেখানে সেখানে তুমিও বাঁচলে, রাষ্ট্রও বাঁচল। ভলতেয়ারের চেতাবনী শুনলে ফরাসী বিপ্লবের প্রয়োজন হতো না। ফরাসীদের শিক্ষা হয়েছে, তাদের রাষ্ট্র সত্যি সত্যি সেক্যুলার। ইংলণ্ডে ক্রমওয়েলের প্রজাতন্ত্র বেশী দিন টিকল না বটে, কিন্তু রাজতন্ত্রও সাবধান হলো সেই থেকে। সেখানকার রাষ্ট্র কাগজে কলমে নয় কিন্তু ভিতরে ভিতরে সেক্যুলার। রাজা না থাকলে কাগজে কলমেও হতো। রাজার খাতিরে কতকটা আপোস করতে হয়েছে অতীতের সঙ্গে, ঐতিহ্যের সঙ্গে। আমেরিকায় তার দরকার হয়নি। স্বাধীনতা অর্জনের পর আমেরিকা এক কলমের খোঁচায় রাজতন্ত্র খারিজ করে, সঙ্গে সঙ্গে রাজধর্মকে। সেখানে রাষ্ট্রধর্ম বলে কিছু নেই। নেই ধর্মরাষ্ট্র। এতে ধর্মও বাঁচল, রাষ্ট্রও বাঁচল। নইলে জড়াজড়ি করে দু জনেই ডুবত। যেমন ফরাসী বিপ্লবের সময় ফ্রান্সে। রুশ বিপ্লবের সময় রুশদেশে।

সেক্যুলার স্টেট যেমন এক হাতে রাষ্ট্রকে উদ্ধার করে তেমনি আর এক হাতে ধর্মকে। আমরা যারা সেক্যুলার স্টেটকে 'বকচ্ছপ' হতে দেখলে দুঃখ পাই আমরাই বকের বন্ধু তথা কচ্ছপের। বকও ভালো, কচ্ছপও ভালো, কিন্তু 'বকচ্ছপ' ভালো নয়।

( ১৯৫৪ )

## আমাদের ভবিষ্যৎ

এই সেদিন আর একটা দেশ ভাগ হয়ে গেল। ইন্দোচীন। অবশ্য দেশের লোক ইচ্ছা করলে নির্বাচনে ঐক্য ফিরিয়ে আনতে পারবে, কিন্তু সকলেই জানে তা হবার নয়। কারণ আজকের দুনিয়ায় মতবাদ বলে একটা শক্তি কাজ করছে। মতবাদ বিভিন্ন ও বিরুদ্ধ হলে দেশ ভাগাভাগি হয়ে যায়। নয়তো গৃহযুদ্ধ চলতে থাকে। বাইরের লোক তাতে ইন্ধন জোগাতে থাকে। দেখতে দেখতে হয়ে দাঁড়ায় বাইরের সঙ্গে বাইরের যুদ্ধ। সেইজন্যে একালের গৃহযুদ্ধ সারা দুনিয়ার লোককে ভাবায়। তা সে কোরিয়ায় হোক বা ইন্দোচীনে হোক। সব জায়গায় ওটা শেষপর্যন্ত ক্যাপিটালিজমে কমিউনিজমে বলপরীক্ষা। এই বলপরীক্ষার

নিট ফল তোর অর্ধেক মোর অর্ধেক। তুই নে ন্যাজাটা মুই নিই মুড়োটা। মস্কো আর ওয়াশিংটন একমত না হলে ভাঙা ইন্দোচীন আর জোড়া লাগবে না। ভাঙা কোরিয়া ভাঙা রয়ে যাবে। ভাঙা জার্মানীরও সেই দশা। এক যদি বিশ্বযুদ্ধ বাধে, যদি এক পক্ষ অপর পক্ষকে পরাস্ত করে তবে অবশ্য অন্য কথা।

আমাদের এখানেও মতবাদ নামক শক্তিটা সক্রিয়। তবে ঠিক ঐ অর্থে নয়। এখানেও ক্যাপিটালিস্ট বনাম কমিউনিস্ট আছে, তাদের কাজ তারা করে যাচ্ছে, কিন্তু এখানে তাদের চেয়েও সক্রিয় ভারতীয় জাতীয়তাবাদ বনাম বিশ্ব ইসলাম। ভারত যার নাম তার প্রতিষ্ঠা ভারতীয় জাতীয়তাবাদের বনেদের উপর। আর পাকিস্তান যার নাম তার ভিত্তি হলো বিশ্ব ইসলাম। পাকিস্তান হচ্ছে মরক্কো থেকে ইন্দোনেশিয়া পর্যন্ত বিস্তৃত একটি শৃঙ্খলের অঙ্গ। ভারত সে শৃঙ্খলের ধারাবাহিকতা ভঙ্গ করছে। আর করছে বর্মা ও সিংহল। সম্প্রতি দেখা যাচ্ছে ইন্দোনেশিয়া ভারতের অনুসরণে সেক্যুলার স্টেট স্থাপন করেছে, ইসলামিক স্টেট নয়। এবং ভারতেরই অনুসরণে ক্যাপিটালিস্ট বা কমিউনিস্ট কোনো পক্ষের শিবিরে যোগ না দিয়ে নিরপেক্ষ রয়েছে। বর্মাও তাই। সিংহল এখনো দ্বিধাগ্রস্ত।

আবার অন্য দিকে দেখা যাচ্ছে কামাল পাশার কীর্তি নাশ করে তুর্কী এখন সেক্যুলার স্টেটের নীতি বিসর্জন দিতে বসেছে, এখন সেখানে ইসলামের দোহাই দিলে ভোটে জেতা যায়। জেতারা ব্যবসাদার শ্রেণীর লোক, তাঁদের প্রধান মুরুব্বি আমেরিকা। টাকা দিচ্ছে স্যাম চাচা, ভোট পাচ্ছে—যাক গে, ওদের নাম ভুলে গেছি। এর থেকে আমাদেরও শেখবার আছে। জনগণকে আফিং খাওয়ানো বড়লোকদের চিরকেলে পেশা, আর আফিং হলো জনগণের চিরকেলে নেশা। আজ আমরা সেক্যুলার স্টেট পত্তন করলুম আর অমনি জনজণের নেশা ছুটে গেল তা হয় না। তাদের ভালো করে বুঝিয়ে দিতে হবে কেন আমরা সেক্যুলার স্টেট চেয়েছি। কার স্বার্থে ? সেটা কি জনগণের স্বার্থ নয় ?

দুরকম পরাধীনতা আছে। একটা প্রত্যক্ষ, যেমন সাত বছর আগে ব্রিটিশ সরকার এ দেশ শাসন করতেন, আমরা ছিলুম ইংরেজের প্রজা। আর একটা পরোক্ষ, যেমন নামে মীরজাফর বাংলাদেশ শাসন করতেন, আসলে করত ইস্ট ইণ্ডিয়া কোম্পানী। বাংলাদেশের লোক ছিল নবাবের প্রজা, অথচ ইংরেজের অধীন। এই হলো মধ্য প্রাচ্যের দেশেগুলির মোটামুটি চেহারা। প্রায় প্রতি ক্ষেত্রেই একটি করে মীরজাফর থাকেন, তাঁর পিছনে থাকেন হয় ইংরেজ, নয় ফরাসী, নয় মার্কিন ধনশক্তি। জনশক্তি সেসব দেশে নেশায় বুঁদ। এর ব্যতিক্রম ঘটেছিল তুর্কীর বেলায়, কামাল পাশার নেতৃত্বে। এখন নেতাবদল হয়েছে, তুর্কী এখন তাঁবেদারিতে ফিরে চলল। আর একটি ব্যতিক্রম এই সম্প্রতি লক্ষ করা যাচ্ছে ঈজিপ্টে। এর পরমায়ু কদ্দিন তা জোর করে বলা যায় না। মধ্য প্রাচী যখন, তখন নেশার দিকে ঝোঁকটাই স্বাভাবিক। এসব দেশকে দীর্ঘকাল ধরে ইউরোপীয় শিক্ষা দেওয়া দরকার। ইন্দোনেশিয়া সেটা বুঝেছে। আমাদের ইন্দোনেশীয় বন্ধু বললেন, সেখানকার সরকার নিজের খরচে ছ' হাজার ছাত্র-

ছাত্রীকে ইউরোপে আমেরিকায় অস্ট্রেলিয়ায় ও ভারতে পাঠিয়েছে। আমার মনে বিন্দুমাত্র সন্দেহ নেই যে ইউরোপের ইতিহাস যারা মন দিয়ে পড়েছে তারাই কেবল সেক্যুলার স্টেট বস্তুটিকে ধারণ ও বহন করতে পারে। পত্তন যেই করুক না কেন। তবে এটাও ঠিক যে সেক্যুলার স্টেটকে ভেঙে যেতে দিলে যে মারটা কপালে আছে সে মারটাই প্রকৃষ্ট শিক্ষা। মার খেতে খেতে ইউরোপ যা শিখেছে মার খেতে খেতেই ভারত তা শিখবে। আর মধ্য প্রাচী-র তো মার ছাড়া আর কোনো শিক্ষাই নেই। মধ্য প্রাচী বলতে আমি পাকিস্তানও বুঝি।

কিন্তু কেন সেক্যুলার স্টেট? প্রত্যক্ষ পরাধীনতা থেকে মুক্তির উপায় সকলের জানা। কোথাও তা সশস্ত্র বিদ্রোহ, কোথাও নিরস্ত্র প্রতিরোধ। কিন্তু পরোক্ষ পরাধীনতার কী চিকিৎসা? আফিং ছাড়ানো। সাধে কি আমরা মাদক বর্জন নীতি গ্রহণ করেছি! কিন্তু মাদক কেবল মদ গাঁজা আফিং নয়। মাদকের তালিকায় পড়ে সেকেলে শিক্ষা। যে শিক্ষা টোল মাদ্রাসা মক্তবে দেওয়া হতো। যেখানে স্কুল নেই হাসপাতাল নেই জল নেই জলনিকাশ নেই বাস নেই বস্ত্র নেই অন্ন নেই সেখানে বেগার খাটিয়ে মসজিদ বা মন্দির তৈরি করাও মাদক দ্রব্যের তালিকায় পড়ে। কেন, গাছতলায় বসে কি নামাজ পড়া যায় না, উপাসনা করা যায় না? বড়ো ইমারত না হলে যদি ধর্ম কর্ম না হয় তবে সেটা রাষ্ট্রের ঘাড়ে চাপিয়ে দেওয়া কেন? যারা সে ভার বইতে পারে তারাই সে ভার নিক। রাষ্ট্রকে বলো রাষ্ট্রের দায়িত্ব পালন করতে। আধুনিক রাষ্ট্রের দায়িত্বটি বড়ো কম নয়। প্রত্যেকটি প্রজাকে কর্ম জোগানো আধুনিক রাষ্ট্রের প্রাথমিক দায়িত্ব। যে দেশে বেকার সংখ্যা বেশী সে দেশের রাষ্ট্র তার প্রাথমিক দায়িত্ব পালন করেনি বলতে হবে।

জনগণের স্বার্থে সেক্যুলার স্টেট যেমন অবশ্য গ্রহণীয় তেমনি গ্রহণীয় নিরপেক্ষ আন্তর্জাতিক নীতি। ভারত কোনো শিবিরে যাবে না, সে ও তার মতো আরো দুটি একটি দেশ মিলে নিরপেক্ষ থাকবে, তার ডাক শুনে যদি কেউ না আসে তা হলে সে একলা চলবে। দীর্ঘকালের দাসত্বের পর যে দেশ সদ্য মুক্ত হয়েছে তার পক্ষে এ ছাড়া আর কোনো নীতি যুক্তিযুক্ত নয়। যেসব পণ্ডিত এর মধ্যে যুক্তি খুঁজে পাচ্ছেন না তাঁদেরকে আমেরিকার ইতিহাস পড়তে বলি। স্বাধীনতার পর আমেরিকাও এই নীতি গ্রহণ করে যে আন্তর্জাতিক ব্যাপারে সে নিরপেক্ষ থাকবে। তার নিরপেক্ষতা শতাব্দীকাল স্থায়ী হয়েছিল। সেই শতাব্দীকালের আত্মবিকাশের ফলে সে ক্রমে প্রথম শ্রেণীর শক্তি হয়ে ওঠে। নতুবা সে তৃতীয় শ্রেণীতেও স্থান পেত না। আমেরিকার সৈন্যদল তার সীমান্ত রক্ষার কাজে নিযুক্ত ছিল। সেইজন্যে আকারে প্রকারে ক্ষুদ্র ছিল। সামরিক ব্যয়ে যে টাকাটা বরবাদ হতে পারত সে টাকা জনকল্যাণে লাগল। প্রথম থেকেই আমেরিকা শিক্ষার জন্যে বহু ধন ব্যয় করে। প্রাথমিক শিক্ষার উপর জোর দিতে গিয়ে উচ্চ শিক্ষাও ব্যাহত হয় গোড়ার দিকে। প্রাথমিক শিক্ষা সেক্যুলার পদ্ধতিতে হতো। রাষ্ট্র ব্যতীত আর কাউকে প্রাথমিক বিদ্যালয় চালাতে দেওয়া হতো না। এবং রাষ্ট্র তার বিদ্যালয়গুলিতে ধর্মমত শেখাত না। যার যার

ধর্মশিক্ষা তার তার ঘরে। তা বলে রাষ্ট্র যা শেখাত তা অধর্ম নয়। তা সকলের শিক্ষণীয় সাহিত্য গণিত বিজ্ঞান ইতিহাস। প্রাথমিক শিক্ষার পরে বেশীর ভাগ ছাত্র কাজকর্ম খুঁজে নিত। যারা কলেজে যেত তারা ইচ্ছা করলে খ্রীস্টান কলেজে খ্রীস্টধর্ম শিক্ষা করতে পারত। কিন্তু কলেজ রাষ্ট্রের হলে তাতে ধর্ম-শিক্ষার ব্যবস্থা ছিল না। আমেরিকা খ্রীস্টানদের দেশ। অখ্রীস্টান অল্প কয়েকজন ছিল, তাদের অনুপাত পশ্চিম পাকিস্তানের হিন্দুর চেয়েও কম। পূর্ব পাকিস্তানের হিন্দুর চেয়ে তো অনেক কম। তা সত্ত্বেও কেন সে দেশ তার প্রাথমিক শিক্ষা ব্যবস্থা থেকে ধর্মকে সযত্নে বাদ দেয়? এর মূল কারণ তার স্বাধীনতাপ্রিয়তা। স্বাধীনতাকে সর্বতোভাবে রক্ষা করতে হলে সেক্যুলার মনোভাবকে প্রাথমিক বিদ্যালয় থেকেই প্রোথিত করতে হবে। তার জন্যে যে খরচটা হবে সেটা আসবে সামরিক ব্যয়সংকোচের ফলে। এবং সামরিক ব্যয়-সংকোচ সম্ভব হবে নিরপেক্ষ আন্তর্জাতিক নীতির ফলে। ইতিহাসে আমাদের নীতির নজীর আছে। স্বাধীনতাপ্রির সুইসরাও নিরপেক্ষ তথা সেক্যুলার। তা বলে তারা ধর্মবিরোধী নয়। সেক্যুলার কথাটা ধর্মের বিপরীত নয়। ধর্ম থাকুক, কিন্তু তা যেন জনগণের আফিং না হয়। ধর্মের নেশায় যেন তারা স্বাধীনতা বিকিয়ে না দেয়।

পাকিস্তানের জনগণ ক্রমে এসব বুঝবে। তার আগে অনেক দুর্ভোগের ভিতর দিয়ে যাবে। তাদের ঐতিহ্য মধ্য প্রাচ্যের সঙ্গে মেলে। ভারতের সঙ্গে মেলে না। তারা ইউরোপীয় শিক্ষা বয়কট করেছিল। বয়কট প্রায় অর্ধ শতাব্দী স্থায়ী হয়েছিল। যদি-বা তারা ইউরোপীয় শিক্ষায় ব্রতী হলো সেই সঙ্গে আলীগড়ের মতো বিদ্যাপীঠে ধর্মকেও তার সঙ্গে জুড়ে দিল। পাকিস্তানের প্রতিষ্ঠাতাদের অধিকাংশ আলীগড়ী বা আলীগড়পন্থী। প্রধান প্রতিষ্ঠাতা মহম্মদালী ঝীণাভাই খোজানী—যিনি মহম্মদ আলী জিন্নাহ্ নামে প্রখ্যাত—আলীগড়ী বা আলীগড়পন্থী ছিলেন না। কিন্তু জনগণের সঙ্গে তাঁর সংস্পর্শ না থাকায় সেক্যুলার স্টেট যে কাদের জন্যে দরকার, কেন দরকার, সে অভিজ্ঞতা তাঁর ছিল না। পাকিস্তান তার ঐতিহ্যকে অতিক্রম করতে এখনো অর্ধ শতাব্দী সময় নেবে। ততদিন তার ভাগ্য তার, ভারতের ভাগ্য ভারতের। পাকিস্তান ও ভারত একই যুগে বাস করলেও একই যুগের নয়। ভারতকে আধুনিক করে তোলা যত কঠিন পাকিস্তানকে আধুনিক করে তোলা তার চেয়ে অনেক কঠিন। তার ভবিষ্যৎ ও ভারতের ভবিষ্যৎ একই রকম হলে আমি সুখী হতুম। কিন্তু একই রকম হবার সম্ভাবনা নেই।

আমি বিশ্বাস করিনে যে পাকিস্তানকে ভারতের শামিল করলেই তার সমস্যার সমাধান হবে। বরং উল্টোটি হবে। তার সমস্যা আরো জটিল হয়ে দাঁড়াবে। তার সমস্যার সমাধান হলো ইন্দোনেশিয়ার মতো অতীতকে এক দিনে ঝেড়ে ফেলা। ইন্দোনেশিয়ার লোক শিক্ষাবিস্তারের সুবিধার জন্যে রোমক লিপি গ্রহণ করেছে। তার আগে ছিল আরবী লিপি। কিন্তু পাকিস্তানের লোক প্রাণ ধরেও রোমক লিপি নেবে না। পাকিস্তানীরা বলে বটে তাদের

শিশু রাষ্ট্র, শিশু জাতি। কিন্তু কার্যকালে দেখা যায় সে শিশু নতুন কিছু করবে না। যা চিরকাল হয়ে এসেছে তাই চিরকাল হবে এই তার জীবনদর্শন। আমি অনেক সময় হাঁফ ছেড়ে বাঁচি এইজন্যে যে এ শিশুর জন্যে আমার কিছু-মাত্র দায়িত্ব নেই। তার পরেই মনে পড়ে যায় আমি তো জনগণকে এক ও অবিভাজ্য বলে বিশ্বাস করি। তাদের স্থিতি যে রাষ্ট্রেই হোক না কেন তাদের জন্যে আমার সমান দায়িত্ব। আমি তো হিন্দু মুসলমানে ভেদ করিনে। তা হলে আমি কী করে এ দায়িত্ব এড়াতে পারব? এক শ বার ভাবি পাকিস্তানের ব্যাপারে কথা কইব না। এক শ বারের পরের বার ভাবি, কথা কওয়া দরকার। একটা পা পেছিয়ে থাকবে, আর-একটা পা এগিয়ে যাবে এ কি কখনো হতে পারে? পাকিস্তানকে টেনে নিয়ে চলতে হবে আমাদের, যেমন চলেন সাহেবী পোশাক পরা বিলেত ফেরৎ স্বামী, পিছনে শাড়ি পরা ঘোমটা মাথায় দেওয়া বঙ্গললনা।

পাকিস্তান স্বতন্ত্র হয়েছে, স্বতন্ত্রই থাকুক। কিন্তু তাকে পর করে দেওয়াও বিজ্ঞতা নয়। তাকে আপন করতে হবে। নিজেদের আদর্শ বা কর্ম-পন্থা বিসর্জন না দিয়ে কী করে এটা সম্ভব? আন্তর্জাতিক ক্ষেত্রে নিরপেক্ষতা নীতি ত্যাগ করা কিছুতেই চলতে পারে না। তেমনি আভ্যন্তরিক ক্ষেত্রে সেক্যুলার স্টেট নীতি বিসর্জন দেওয়া কোনো মতেই চলবে না। আমরা যদি এই দুটি পদতলভূমির উপর অটল থাকি তা হলে পাকিস্তানের সঙ্গে আমাদের সমঝোতা কি কোনো দিন হবে? আরো পরিষ্কার করে বলছি। ভারত হিন্দু রাষ্ট্র নয়। সেক্যুলার স্টেট। এ রাষ্ট্রে হিন্দু কে আর মুসলমান কে আর খ্রীস্টান কে তা আইন আদালত আপিস আর্মি মিল ফ্যাক্টরী ডকইয়ার্ড ইত্যাদি কোনোখানেই খোঁজ করা হয় না, যদি হয় তবে তা কনস্টিটিউশন-বিরুদ্ধ। তলে তলে হয়তো অনেকে ভেদবুদ্ধি জিইয়ে রেখেছে। কিন্তু তার জন্যে রাষ্ট্র দায়ী নয়। যে রাষ্ট্র সকলের কল্যাণের দায়িত্ব নিয়েছে, যে কাউকে ধর্মভেদের জন্যে ক্ষতিগ্রস্ত করতে চায় না, সে রাষ্ট্রে নিশ্চয় কাশ্মীরি মুসলমান-দেরও স্থান আছে। তারা যে মুসলমান তার চেয়েও বড়ো কথা তারা ভারতীয়। চার কোটি মুসলমান যদি ভারতীয় হতে পারে তা হলে কয়েক লক্ষ কাশ্মীরী মুসলমান কেন তা পারবে না? কেনই বা আমরা ধরে নেব যে তারা মুসলমান বলেই তাদের স্থান এখানে নয়, পাকিস্তানে? অথচ পাকিস্তান এ বিষয়ে স্থির-নিশ্চয় যে কাশ্মীর পাকিস্তানের অঙ্গ। ভারত তাকে বঞ্চিত করেছে। এ দুই দৃষ্টিভঙ্গির কোনোটা বেঠিক নয়। সেইজন্যে এ প্রশ্নের মীমাংসা এখনো হয়নি, হবেও না। এও সেই মতবাদের দ্বন্দ্ব। ভারতীয় জাতীয়তাবাদ বনাম বিশ্ব ইসলাম। গৃহযুদ্ধ এড়াবার জন্যে অখণ্ড ভারত দ্বিখণ্ড হয়েছে। গৃহযুদ্ধ রহিত করার জন্যে কাশ্মীরেও লাইন টানা হয়েছে। সে লাইন তুলে দেওয়ার সঙ্গে মতবাদের প্রশ্ন, ভারসাম্যের প্রশ্ন জড়িয়ে রয়েছে। কাশ্মীরকে গায়ের জোরে এক রাষ্ট্রভুক্ত করতে হলে দুই রাষ্ট্রের মধ্যে যুদ্ধ বেধে যাবে। সে যুদ্ধ কাশ্মীরের সীমানায় আবদ্ধ থাকবে না। তার ফলে মার্কিন

ও রুশ দুই দিক থেকে হস্তক্ষেপ ঘটতে পারে। তার থেকে আর একটা বিশ্বযুদ্ধ।

যেমন সেক্যুলার স্টেট বনাম ইসলামিক স্টেট নিয়ে মতবাদঘটিত বিরোধ—কাশ্মীর যার পরীক্ষাস্থল—তেমনি নিরপেক্ষতা নীতি বনাম কোনো এক পক্ষে যোগদান নীতি নিয়ে নীতিঘটিত বিরোধ। মার্কিন পক্ষে যোগদান এখানেও অনেকে চায়, কিন্তু এদের সঙ্গে জনগণের সম্পর্ক নেই। জনগণ কোনো পক্ষে যোগ দেবে না। রুশ পক্ষেও না। কমিউনিস্টরা তাদের রুশ পক্ষে যোগ দেওয়াতে পারবে না। তাদের মোটা মোটা অভাবগুলো মিটিয়ে দেবার জন্যে জবাহরলাল ও বিনোবা উভয়েই তৎপর। অপর পক্ষে পাকিস্তানের মোটা মোটা অভাবগুলো মেটাবার দায় চলে যাচ্ছে বিদেশী বান্ধবদের কাঁধে। এ নীতি আমাদের নয়। এর পরিণাম ভেবে আমরা সতর্ক। সমঝোতা তা হলে হবে কোন সূত্রে? আমি তো সাহিত্য ব্যতীত আর কোনো উপলক্ষ্য দেখতে পাচ্ছিনে।

(১৯৫৪)

## আমেরিকা রাশিয়া ভারতবর্ষ

ফরাসী বিপ্লবের ইতিহাস যাঁরা পড়েছেন তাঁরা নিশ্চয় লক্ষ করেছেন যে লিবার্টি যত দিন মূলমন্ত্র ছিল বিপ্লব তত দিন জোরসে চলেছিল। কিন্তু যেই উচ্চারিত হলো প্রপার্টি অমনি সকলে তটস্থ। তারপর জনশক্তি বিপথগামী হয়ে যেসব অঘটন ঘটাল তার নিট ফল হলো প্রতিবিপ্লবের জয়। প্রমাণ হলো ফরাসীরা লিবার্টি যত না ভালোবাসে তার চেয়ে বেশী ভালোবাসে প্রপার্টি।

আমেরিকাও বিপ্লবের দেশ। অষ্টাদশ শতাব্দীর স্বাধীনতা সংগ্রামকে তাদের ইতিহাসে বলে আমেরিকার বিপ্লব। এখনো সে দেশের মহিলাদের একটি সংস্থা আছে। তার নাম 'ডটার্স অফ দি রেভলিউশন'। তার সদস্যা হবার অধিকার শুধু সেই মহিলাদেরই যাঁদের পূর্বপুরুষরা ঐ বিপ্লবে যোগ দিয়েছিলেন। কিন্তু বিপ্লব বলতে এ ক্ষেত্রে বোঝায় লিবার্টি ঘটিত বিপর্যয়। প্রপার্টি ঘটিত নয়। তার বেলা আমেরিকানরা অবিকল ফরাসীদের মতো মনোভাব দেখায়। স্বাধীনতা খুব ভালোবাসে ওরা। কিন্তু সম্পত্তি ভালোবাসে তার চেয়েও বেশী। তবে তারা পরের সম্পত্তি কেড়ে নিয়ে পরের ধনে পোদ্দার হতে চায় না। সেইজন্যে সাম্রাজ্যবাদ বলতে ইউরোপের দেশগুলিতে যা বোঝায় আমেরিকায় তার অনুরূপ নেই। কেউ যদি বলেন আমেরিকানরা ইংরেজদের মতো সাম্রাজ্যবাদী তা হলে তিনি অজ্ঞতার অথবা বিদ্বেষের পরিচয় দেবেন। আমেরিকা পরের ধন চায় না, কিন্তু নিজের ধনকে যক্ষের মতো রক্ষা করতে চায়।

তার পরম শত্রু রাশিয়া। এ জন্যে নয় যে রাশিয়া তাকে যুদ্ধে হারিয়ে

দিয়ে তার ধন হরণ করবে। এই জন্যে যে একটা দেশে যদি প্রপার্টির পরাজয় হয় তা হলে আর একটা দেশেও হবে, হতে হতে এক দিন আমেরিকাতেও হবে। আতঙ্কটা প্রকৃত পক্ষে প্রপার্টি ঘটিত। রাশিয়া তার নিমিত্ত মাত্র। কমিউনিজম যদি রাশিয়ায় না হয়ে তার আগে মার্কসের দেশ জার্মানীতে হতো তা হলে আমেরিকা আরো ভয় পেত। শিরে হলে সর্পাঘাত বাঁধন দেবে কোথায় ?

আমেরিকা এখন সাপের কামড়ের বিষ ছড়াবার ভয়ে বাঁধনের পর বাঁধন দিতে ব্যস্ত। কমিউনিজম একটার পর একটা অঙ্গ অধিকার করে আর আমেরিকা অধিক থেকে অধিকতর সন্ত্রস্ত হয়। ভারত যদি কোনো দিন লাল হয়ে যায় আমেরিকা উন্মত্তর মতো হাইড্রোজেন বোমা দিয়ে এ দেশ ধ্বংস করে দিতে চাইবে। ভারতের প্রতি তার আক্রোশ আছে বলে নয়, তার নিজের ঘরে কমিউনিস্টদের সাহস বেড়ে যাবে বলে। সম্পত্তির মালিক যারা তারা চোখে সরষে ফুল দেখবে বলে। লাল সরষে ফুল।

রাশিয়াতেও দীর্ঘকাল ধরে লিবার্টি ঘটিত বিপ্লবের সাধনা চলেছিল, অসংখ্য লোক প্রাণ দিয়েছিল, নির্যাতন সয়েছিল। রাশিয়ানরা যে লিবার্টির মূল্য বোঝে না তা নয়। কিন্তু সেখানেও সেই একই সমস্যা দেখা দিল প্রথম বিপ্লবের পর, যেমন ফরাসী বিপ্লবের বেলা। লিবার্টি থেকে প্রপার্টিতে আসতে একই অনিচ্ছা। তখন সত্যিকারের একটা নতুন ঘটনা ঘটালেন লেনিন। দ্বিতীয় বিপ্লবের দ্বারা প্রপার্টিকে হারিয়ে দিলেন। তারপর থেকে আজ অবধি সেখানে প্রপার্টি হেরে আসছে। লিবার্টি যে কোথায় তলিয়ে গেছে তার পাত্তা নেই। রুশ দেশের ইতিহাস মন দিয়ে পড়লে এ রহস্য ভেদ করা সহজ হয়। ও দেশে লিবার্টির বীজ বাইরে থেকে হাওয়ায় উড়ে যায়। মাটি থেকে আপনি গজায়নি। কিন্তু ওদেশের মাটিতে প্রপার্টির চারাও বেশী দিন শিকড় গাড়েনি। ওরা সব জমি সবাই মিলে ভোগ করত। যার যার জমি তার তার নয়। সকলের জমি সকলের। ওটা ওদের প্রাচীন ব্যবস্থা। কালক্রমে ওর রদবদল হয়। যারা রদ-বদল করে তারা কোনো দিনই ওদের অন্তরের সমর্থন পায়নি। আমেরিকার জনগণ যেমন গোড়া থেকেই ব্যক্তিস্বাতন্ত্র্য মেনে নিয়েছে রাশিয়ার জনগণ তেমন কিছু মেনে নিয়েছে বলে ইতিহাসে লেখে না, যেটুকু মেনেছে সেটুকু দায়ে ঠেকে। লেনিন তাঁর দেশের জনগণের মন জানতেন, স্টালিন তো জনগণেরই সন্তান। তারা কী চায়, কী চায় না, তাদের কতটা সইবে, কতটা সইবে না, লেনিন ও স্টালিন এ বিষয়ে অন্তর্যামী ছিলেন। কমিউনিজম ওদেশে দৈবাৎ ঘটেনি। বীজ হয়তো হাওয়ায় ভেসে এসেছে, কিন্তু মাটি তার জন্যে হাজার বছর ধরে অপেক্ষা করছিল।

হাইড্রোজেন বোমা মেরে রাশিয়ার জনগণের অন্তর থেকে কমিউনিজমকে উৎখাত করা যাবে না। বরং তাদের কাছে লিবার্টির একখানি প্রাণচিত্র তুলে ধরো, শুধু মানচিত্র নয়। আমেরিকার সাধারণ মানুষ যে পরিমাণ লিবার্টি ভোগ করে তেমন আর কোনো দেশের নয়। এমন কি ইংলন্ডেরও নয়, ফ্রান্সেরও

নয়। ধীরে ধীরে রুশদেশের সাধারণ মানুষের প্রাণে ঐ পরিমাণে লিবার্টির জন্যে অভাববোধ জাগুক। যেমন জেগেছিল জারের রাজত্বকালে। তখন তারা আপনিই বর্তমান ব্যবস্থার সংশোধন চাইবে। সংশোধন ইতিমধ্যে শুরু হয়েছেও। মালেনকভ ঠিক স্টালিন নন। বাইরের চাপ কমলে রাশিয়ার চেহারা অতটা লাল না হয়ে একটু গোলাপী হবে। ওদের ব্লাড প্রেসার মাথা থেকে নিচের দিকে নামবে যদি আমেরিকা প্রকৃতিস্থ হয়। কমিউনিজম যে দিকে দিকে ছড়াচ্ছে এটা রাশিয়ার দোষে নয়, গত মহাযুদ্ধের দোষে। মহাযুদ্ধের সময় যে অর্থ-নৈতিক বিশৃঙ্খলা ঘটেছিল, যে মুদ্রাস্ফীতি, যে দুর্নীতি কমিউনিস্টরা তার ফসল কাটছে। তোমরা মহাযুদ্ধ বাধতে দিলে কেন?

আমেরিকায় লিবার্টি নিয়ে বিপ্লব হয়েছে, প্রপার্টি নিয়ে বিপ্লব হয়নি, যাতে না হয় তার জন্যে প্রাণপণ চেষ্টা। রাশিয়ায় লিবার্টি নিয়ে বিপ্লব হতে না হতে প্রপার্টি নিয়ে বিপ্লব হয়েছে, যাতে প্রতিবিপ্লব না হয় তার জন্যে প্রাণপণ চেষ্টা। এখন ভারতবর্ষের স্থিতি কোথায় ও গতি কোন দিকে?

ভারতবর্ষেও লিবার্টি নিয়ে এক প্রকার বিপ্লব ঘটে গেছে। ইংরেজ দয়া করে চলে যায়নি, গেছে জনগণের নবশক্তি দেখে। রাজা রাজড়াদের হাত থেকে ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। কেড়ে নিয়েছে জনগণ, তাদের নির্বাচিত প্রতি-নিধি। এখন প্রশ্ন হচ্ছে, প্রপার্টি নিয়ে কী করা যায়। এর উত্তর এক ভাবে না এক ভাবে দিতে হবেই। নিরুত্তর থাকা যাবে না। যদি আমেরিকার অনু-সরণে প্রপার্টিকে দেবতা করে তোলা হয় তা হলে চাঁদ সদাগরের মতো সমস্ত ক্ষণ সতর্ক থাকতে হবে পাছে লখীন্দরকে সাপে কামড়ায়। তা সত্ত্বেও একদিন সাপে কাটবে। দ্বিতীয় বিপ্লব এড়ানো আমেরিকার পক্ষে যত সহজ ভারতের পক্ষে তত সহজ নয়। এখানে অধিকাংশ লোকই নিঃস্ব। তাদের কিছু হারা-বার নেই। অপর পক্ষে যদি রাশিয়ার অনুসরণে প্রপার্টির সঙ্গে সঙ্গে লিবার্টিও সহমরণে যায় তা হলে আমাদের ষাট সত্তর বছরের স্বাধীনতা-সাধনা বৃথা হবে। সেই সাধনার ফলে আমরা যে ব্যক্তিস্বাতন্ত্র্য চিন্তা ও বাক্যের স্বাধীনতা, যে-কোনো দলকে নির্ভয়ে ভোট দিয়ে শাসক নির্বাচন ও শাসক পরিবর্তনের অধিকার, অবিচারের বিরুদ্ধে সুপ্রীম কোর্টে দরবার, সংবিধানের উপর আইনের প্রতিষ্ঠা, বিরোধী দলের অস্তিত্ব, ন্যায়সংগত বিরুদ্ধতা অথচ অধিকাংশের ইচ্ছায় শাসন পরিচালনা লাভ করেছি এর সবটাই হারাব। যাদের হারাবার মতো ধন-সম্পদ নেই তারাও এই সম্পদ হারাবে।

অতএব আমরা চোখ বুজে আমেরিকার বা রাশিয়ার কোনো তাঁবুর তাঁবেদার হতে পারিনে। আমাদের নিজস্ব একটা উত্তর আছে। সে উত্তর দিয়ে গেছেন গান্ধী, দিয়ে যাচ্ছেন বিনোবা ও জবাহরলাল। আমরা বিপ্লব এড়াতে চাইনে, কিন্তু তাকে ঘটাতে চাই প্রেম দিয়ে, অহিংসা দিয়ে, আপোসে। এই যে জমিদারি উঠে যাচ্ছে, মধ্যস্বত্বাধিকারীদেরও স্বত্ব কিনে নেওয়া হচ্ছে, এই যে লোকে স্বেচ্ছায় ভূদান করছে, সম্পত্তি দান করছে, এ কি বিপ্লব নয়? তবু এর পিছনে গায়ের জোর নেই। ধনিকদের দাপট আছে, ঠিক। কিন্তু তারাও একেবারে

অবুঝ নয়। হলে এত দিনে হিন্দু ফাসিস্ট সরকার কায়েম হয়ে থাকত। ধনিকদেরও সময় দিতে হবে জনগণের ইচ্ছায় বিবর্তিত হতে। তারা নির্ধন হোক এ প্রস্তাব কেউ করবে না। তবে নির্বিরোধ হোক এ কামনা করবে। যেমন ইংলণ্ডের রাজবংশ। এই সাত বছরে আমরা ভুল করেছি অনেক। ভুল করতে করতে এই শিখেছি যে আমাদের একটা স্বতন্ত্র উত্তর আছে। সে উত্তর রাশিয়ার সঙ্গে মেলে না, আমেরিকার সঙ্গে মেলে না, তবু তা নির্ভুল।

(১৯৫৪)

## রেনেসাঁস

প্রায়ই দেখা যায় যে আমরা বিদেশ থেকে শব্দ নিই আর তার উপর আরোপ করি মন-গড়া অর্থ। রেনেসাঁস শব্দটির বেলা এমনি এক অর্থবিকৃতি ঘটেছে। অভিধান অনুসারে তার অর্থ নবজন্ম। তা বলে যে কোনো একটি নবজন্মকে রেনেসাঁস বলা উচিত নয়। রেনেসাঁসের ইতিহাস পড়তে হবে। কোনখান থেকে এল, কেন এল, কী বাণী নিয়ে এল, কোথায় তার দুর্বলতা এ সমস্ত ভালো করে বুঝে তার পরে ব্যবহার করা না করা উচিত ঐ শব্দ।

রেনেসাঁসের প্রথম লক্ষণ অন্তহীন জিজ্ঞাসা ও কৌতূহল। যা কিছু দেখবার আছে দেখতে হবে, যা কিছু শেখবার আছে শিখতে হবে। সব জিনিস হাতে কলমে পরীক্ষা করতে হবে। যা এতদিন অভ্রান্ত মনে হয়েছিল তাকে পুনর্বিচার করতে হবে। স্বয়ং ভগবান তাঁর পুত্রের মুখ দিয়ে বলালেও তা অভ্রান্ত নয়। প্রেরিত পুরুষদের ধ্যানগোচর হলেও তা অভ্রান্ত নয়। শাস্ত্র কিংবা সংঘ কিংবা গুরু কিংবা সাধু কেউ অভ্রান্ত নন। মানুষ তার স্বাধীন চিন্তা ও পরীক্ষার দ্বারা সত্য নির্ণয় করবে। হয়তো ভুল করবে, তবু পরের মুখে ঝাল খাবে না। তার জ্ঞানবৃদ্ধির অন্ত নির্দেশ করা চলবে না। তার উপর বাধা নিষেধ খাটবে না।

দ্বিতীয় লক্ষণ অশঙ্কিত রূপভোগ সৌন্দর্যভোগ। এ জিনিসটাকে সেকালের সাধু সন্ন্যাসীরা ভয় করতেন। শয়তান এই পথ দিয়ে মানুষকে অধঃপাতে নিয়ে যায়। সেইজন্যে তাঁরা সযত্নে ইন্দ্রিয়ের দ্বার রোধ করে অন্ধ ও বধির হতেন। না চিত্রকলা, না ভাস্কর্য, না সংগীত কোনোটির সম্যক বিকাশ হতো না। হতো যে পরিমাণে তা ধর্মজীবনের পরিপূরক। তার বাইরে যে অসীম রূপলোক সৌন্দর্যলোক আছে এর দিকে তাকালেই তাঁরা শিউরে উঠতেন। ঐ রে, শয়তান প্রলোভন দেখাচ্ছে। অমনি করে ও ভালোমানুষকে ভোলায়।

তৃতীয় লক্ষণ মানবের আত্মশক্তির উপর অগাধ বিশ্বাস। সে শক্তি শয়তানের চেয়েও বেশী, দেবদেবীদের চেয়েও বেশী, প্রায় ভগবানের সমান। মানুষ না পারে এমন কর্ম নেই। মানুষের অসাধ্য কাজ নেই। এক দিন হয়তো মরাকে বাঁচাবে। জরাকে জোয়ান করবে। জড় থেকে প্রাণী সৃষ্টি করবে। মঙ্গল গ্রহে

যাত্রা করবে, চন্দ্রলোকে ভ্রমণ করবে। পৃথিবীকে ধনধান্যে নন্দনকানন করে তুলবে। নিজেও দেবতা হবে।

অবশ্য এর পরেও প্রশ্ন থেকে যায়। ততঃ কিম্ ? যাদের বিবেক নেই, ন্যায় অন্যায় বোধ নেই, প্রেম নেই, প্রীতি নেই, দয়া নেই, অহিংসা নেই, কে চাইবে তাদের রাজ্যে বাস করতে ? এর চেয়ে মধ্যযুগের অন্ধকারও ভালো। আজকের ইউরোপে মধ্যযুগের প্রতি একটা পিছু টানও লক্ষ করা যায়। এর কারণ মানুষের নিষ্ঠুরতা।

( ১৯৫৪ )

## যুগজিজ্ঞাসা

খুকুকে জিজ্ঞাসা করা হলো, "খুকু, তুমি কাকে বেশী ভালোবাসো ? মাকে, না বাবাকে ?"

খুকু কী উত্তর দিল জানেন ? "মাকেও, বাবাকেও।"

তেমনি আমাকে যদি কেউ জিজ্ঞাসা করে, "কাকে বেশী ভালোবাসো ? দেশকে, না যুগকে ?" আমি উত্তর দেব, "যুগকেও। দেশকেও।"

দেশ এত দিন পরাধীন ছিল বলে আমরা দিন রাত দেশের কথাই ভেবেছি, যুগের প্রতি মনোযোগ দিইনি, যখনি কেউ মনে করিয়ে দিয়েছে তখনি আধুনিককে পাশ্চাত্ত্য বলে এক খোঁচায় নস্যাৎ করে দিয়েছি। এখন তো দেশ স্বাধীন হয়েছে, এখন যুগের সঙ্গে মোকাবিলা করা দরকার। ঐ কাজটি বকেয়া পড়ে রয়েছে।

গত শতাব্দীর নায়কদের মধ্যে যুগজিজ্ঞাসা প্রবল ছিল। রামমোহন থেকে রবীন্দ্রনাথ পর্যন্ত কেউ দেশকে ভালোবাসতে গিয়ে যুগকে অনাদর করেননি। কিন্তু ঐ শতাব্দীরই শেষ ভাগে উল্টো হাওয়া বইতে আরম্ভ করে। দেশানুরাগ হয়ে দাঁড়াল দেশের অতীতানুরাগ, যে অতীতের সঙ্গে বর্তমানের কোনো সম্বন্ধ নেই। প্রাচীন ভারত ও আধুনিক বিশ্ব এর একটাকে বরণ করতে গেলে অপরটাকে উপেক্ষা করতে হবেই, মাঝখানে সেতুবন্ধনের আশা দুরাশা। অথচ এমনি আমাদের পরাধীনতার জ্বালা যে আমরা ইংরেজ মনে করে ইউরোপকে বর্জন করব, ইউরোপ মনে করে আধুনিক যুগটাকে অগ্রাহ্য করব, থাকব কাকে নিয়ে ? না, ভারতের অতীতকে।

ভূতকে নিয়ে ঘর করা যায় না। তার থেকে এল সেতুবন্ধনের কথা। প্রাচীন ভারতও থাকুক, আধুনিক বিশ্বও থাকুক, মাঝখানে একটা সেতু নির্মাণ করা হোক। সমন্বয়। তার মানে গোঁজামিল। অতীত সম্বন্ধে কারই বা সম্যক ধারণা আছে যে দৃঢ় ভূমির উপর পা রেখে বলতে পারবে এই হলো সেতুর এক প্রান্ত ! প্রাচীন ভারতে যেমন দেবতা ছিল তেমনি দানব ছিল, যেমন মানুষ ছিল তেমনি রাক্ষস ছিল, যেমন পাণ্ডব ছিল তেমনি কৌরব ছিল, যেমন অহিংসা

ছিল তেমনি অতি ভয়ংকর ভয়ংকর মারণাস্ত্র ছিল, যেমন আস্তিক দর্শন ছিল তেমনি নাস্তিক দর্শন ছিল। প্রাচীন ভারতের স্বরূপ অনেকটা আধুনিক ইউরোপের মতো। সেখানে বহু বিভিন্ন ও বিরুদ্ধ শক্তি ক্রিয়া করছে। তাকে এক কথায় আধিভৌতিক বলে পাতালে নামিয়ে দেওয়া যায় না, প্রাচীন ভারতকেও এক কথায় আধ্যাত্মিক বলে আকাশে তুলে দেওয়া যায় না, আকাশের সঙ্গে পাতালকে একসূত্রে গাঁথা যায় না।

এই পণ্ডশ্রমের পশ্চাতে ছিল পরাধীনতাবোধ। এখন তো সে বোধ নেই। এখন পণ্ডিতদের বলা উচিত, আর পণ্ডশ্রম করতে হবে না, পুরোপুরি আধুনিক যুগের সঙ্গে অভিন্ন হও। অতীত সম্বন্ধে অনুসন্ধিৎসা অপরের মধ্যে যতটা দেখছ তোমাদের মধ্যেও ততটা থাকবে। প্রাচীন ভারত তার আয়ু নিঃশেষে ভোগ করেছে, তোমাদেরটাও যেন গ্রাস না করে।

আর এই যে আধুনিক যুগ, ইউরোপ বা আমেরিকা এর একমাত্র শরিক নয়। তোমবাও শরিকান। তোমরা এক হাতে নেবে, আর-এক হাতে দেবে, তোমাদেবও একটা ভূমিকা আছে, তোমরা তাতে অভিনয় করবে, কিন্তু খবরদার, সেটা হ্যামলেটের ভূতের পার্ট নয়। তোমরা প্রাচীন ভারতের ভূত নও। তোমরা আধুনিক ভারতের জীবন্ত মানুষ। তোমাদের ভূমিকা পূর্বনির্দিষ্ট নয়, তা সৃষ্টিশীল, তা আপনাকে আপনি সৃষ্টি করে চলবে। থাকবে তার মধ্যে তোমাদেব ভাবতীয় বৈশিষ্ট্য, কেউ সাধছে না তোমাদের মার্কিন বা রুশ হতে। কিন্তু আধুনিক যুগের বৈশিষ্ট্যগুলি থাকা চাই।

এ যুগ যে বিজ্ঞানের যুগ এ কথা সকলে জানে। কিন্তু তার চেয়েও বড়ো কথা, মানবিকতার যুগ। যাকে বলে হিউমানিজম তার লক্ষণ হলো সমাজের চেয়ে মানুষ বড়ো, সম্প্রদায়ের চেয়ে মানুষ বড়ো, শ্রেণীর চেয়ে মানুষ বড়ো, সংঘের চেয়ে মানুষ বড়ো। আগেকার দিনে মানুষের চেয়ে মানুষের সমাজ ইত্যাদিকে বড়ো করে দেখা হয়েছে। নারীকে, শূদ্রকে, ক্রীতদাসকে নির্মম ভাবে ছোট করে রাখা হয়েছে, যেন সেটা তাদের দৈবলিখন। দৈবলিখন বলে চালানো হয়েছে যা প্রতিকারযোগ্য, যা প্রতিকার করা সম্ভব, তাকে। সনাতন বলে চালানো হয়েছে যা তৎকালীন তাকে। প্রাকৃতিক বলে চালানো হয়েছে যা কৃত্রিম তাকে। নৈতিক বলে চালানো হয়েছে যা বদ্ধমূল সংস্কার তাকে। সত্য বলে চালানো হয়েছে যা স্বার্থদুষ্ট তাকে।

বিদ্রোহ শুরু হয় ইউরোপের রেনেসাঁসের সময় থেকে। তা বলে বিদ্রোহটা শুধুমাত্র ইউরোপীয়দের ঘরোয়া ব্যাপার নয়। ওটা সর্বমানবের। যেমন ভারতীয়দের অহিংস সত্যাগ্রহ সর্বমানবের। বিদ্রোহের ঢেউ এক বন্দর থেকে আর-এক বন্দরে পৌঁছলেও সেটা বন্দরের ঢেউ নয়, সমুদ্রের ঢেউ। বিদ্রোহের হাওয়া এক দেশ থেকে আর-এক দেশে পৌঁছলেও সেটা মাটির হাওয়া নয়, আকাশের হাওয়া। বিদ্রোহ ক্রমে ক্রমে আধুনিকতম রূপ নিয়েছে। কেউ পড়ে থাকতে চায় না, জাতের দরুন না, রঙের দরুন না, লিঙ্গের দরুন না। অনেক যুগের জমে থাকা পাপ এই যুগেই সাফ করতে হবে। তা সে যুদ্ধ করেই

হোক বা বিপ্লব করেই হোক বা আপোসেই হোক বা বন্ধুভাবেই হোক। শ্রেষ্ঠ উপায় অবশ্য বন্ধুভাব বা অহিংসা। নিকৃষ্ট উপায় যুদ্ধ। একটা উপায় ব্যর্থ হলে মানুষ আর একটা উপায় পরীক্ষা করবেই। উদ্দেশ্য হলো স্বাধিকার প্রতিষ্ঠা।

অবশ্য কেবল এই নিয়ে আয়ু শেষ করা সকলের কর্তব্য নয়। সৃষ্টির কাজ করে যেতে হবে আমাদের অনেককে। গায়ক গাইবে, বাদক বাজাবে, নর্তক নাচবে, ছবিকার ছবি আঁকবে, কবি কবিতা লিখবে। এসব কাজ এক দিনও ফেলে রাখা যায় না। ফেলে রাখলে পরম্পরা কেটে যাবে। সাধনার ধারা শুকিয়ে যাবে। নিঃশ্বাস প্রশ্বাসের মতো এসব প্রক্রিয়া নিত্য বহমান। কেউ যদি বলে, এসব কিছু কালের জন্যে বন্ধ রাখলে ক্ষতি কী, তা হলে বুঝতে হবে নিঃশ্বাস প্রশ্বাসের মূল্য সম্বন্ধে তার কোনো ধারণা নেই। মানুষের দুর্ভাগ্য বর্তমান শতাব্দীতে এ ধরনের লোক সব দেশেই দলপতি হয়ে বসেছে। কোথাও কম কোথাও বেশী।

বন্ধ রাখলে সাধারণের দিক থেকেই আপত্তি ওঠে। তখন এরা বলে এদের ফরমাস মতো লিখতে, আঁকতে, গাইতে, বাজাতে, নাচতে। আর-এক আপদ। এর চেয়ে বন্ধ করা কম খারাপ। শিল্পীদের পক্ষে আধুনিক যুগে বেঁচে থাকা শক্ত। বাঁচা অবশ্য কায়িক অর্থে নয়। সৃষ্টি করতে করতে বাঁচা। এর একটা নিষ্পত্তি চাই, নইলে আর সব হবে, রস হবে না, রূপ হবে না, সৌন্দর্য হবে না। এ যুগ যখন অতীত হয়ে যাবে তখন এর কোনো শিল্পসম্পদ রেখে যাবে না। পরবর্তী যুগের ওরা বলবে এ যুগ নিষ্ফলা, বন্ধ্যা।

সুতরাং স্বাধিকার প্রতিষ্ঠার জন্যে যা করতে চাও, করো। কিন্তু সেই সঙ্গে মনে রেখ শিল্পীদের বেঁচে থাকা দরকার। শুধু কায়িক অর্থে নয়, আত্মিক অর্থে। তারা যদি মনের মতো করে লিখতে না পারল, আঁকতে না পারল, গাইতে না পারল, নাচতে না পারল তা হলে তেমন বাঁচার কী তাৎপর্য! তারা যদি তোমাদের ফরমাসই খাটবে তা হলে তারা শিল্পী হতে যাবে কোন দুঃখে! তারা যুগের ভিতর দিয়ে কাজ করছে বটে, কিন্তু তারা নিত্য কালের রাখাল। অমৃতের সন্তান। যুগ যদি তাদের বিকৃতি ঘটায় সেটা যুগেরই মুখবিকৃতি। ভাবীকাল তা দেখে হাসবে।

এ যুগের ভিতর দিয়ে যেতে হবে সকলকেই। শিল্পীকেও। কিন্তু শিল্পীর পরমায়ু যুগের চেয়েও দীর্ঘ। সেইজন্যে তার সাধনাও যুগকে অতিক্রম করবার মতো দুরূহ। এই দুরূহ নিয়ে যারা আছে তাদের সহজ দিয়ে ভোলানো যায় না। যারা নগদ বিদায় চায় তাদের ধারা আলাদা। তারা আজ আছে, কাল নেই। কিন্তু যারা আজ আছে, কাল আছে, চিরকাল আছে তাদের কাজে হস্তক্ষেপ না করে চুপ করে দেখ তারা কী লিখছে, কী আঁকছে, কী দিচ্ছে। তারা যদি বাঁচে তাদের মধ্যে, তাদের সৃষ্টির মধ্যে, তোমরাও বাঁচবে।

শিল্পীর দুর্দিন সব দেশেই লক্ষ করছি। সেইজন্যে যুগকেই তার জন্যে দায়ী করি। এ যুগ যদি শিল্পীদের সহ্য না হয় তা হলে আফসোসের সীমা

থাকবে না, কারণ এমন বিষয়বস্তু, এত ঘাত প্রতিঘাত, এত রকম চরিত্র, এ পরিমাণ সংস্কারমুক্তি আর কোনো যুগে সম্ভব হয়নি।

( ১৯৫৪ )

## ভাষার লড়াই

ইংরেজ রাজত্বের শেষের দিকে প্রশ্ন ওঠে, ইংরেজের উত্তরাধিকারী হবে কে? এই প্রশ্নের উত্তর দিতে গিয়ে মহামারী বেধে গেল। কেননা একজনের উত্তর আর একজনের মনঃপূত হয় না। বড়ো একদল মুসলমান এই বলে বেঁকে বসলেন যে ইংরেজ চলে গেলে তাব উত্তরাধিকারী হবে হিন্দু, অতএব স্বাধীনতার সংগ্রামে তাঁরা যোগ দেওয়া দূরে থাক পদে পদে বাধা দেবেন, যদি না উত্তরাধিকারের একাংশ তাঁদের স্বতন্ত্রভাবে দেওয়া সাব্যস্ত হয়। হলোও তাই। নইলে মহামারী চরমে উঠত।

ইংরেজ গেছে, কিন্তু ইংরেজী যায়নি। প্রশ্ন উঠেছে, ইংরেজীর উত্তরাধিকারী হবে কে? পাকিস্তানের ভাগ্যবিধাতারা পশ্চিমা, তাঁদের সুবিধা হয় যদি উর্দু হয় উত্তরাধিকারী। কিন্তু অধিকাংশ পাকিস্তানী থাকে পূর্ব অঞ্চলে। তাদের ভাষা বাংলা। গণতন্ত্র চলে অধিকাংশের ইচ্ছায়। তা হলে বাংলাকেই করতে হয় পাকিস্তানের একচ্ছত্র রাষ্ট্রভাষা। কিন্তু পশ্চিমারা তাতে কিছুতেই রাজি হবে না। সেইজন্যে আপোসের শর্ত হিসাবে উর্দু ও বাংলা উভয়কেই রাষ্ট্রভাষা করার দাবি উঠেছে। এই দাবি সময়মতো মেনে নিলে ঢাকার ছাত্ররা প্রাণ দিত না, মুসলিম লীগ মন্ত্রীমণ্ডলীর পতন হতো না, আবহাওয়া এমন গরম হয়ে উঠত না যে নারায়ণগঞ্জের কাছে বাঙালী অবাঙালী শ্রমিকের সংঘর্ষ ঘটত ও তার ফলে বহু শত নরনারী ও শিশু নিহত হতো। আবহাওয়া কী করে ঠাণ্ডা হবে যদি না উর্দু ও বাংলা যৌথ উত্তরাধিকারী হয়? অথবা পাকিস্তানকে ভেঙে দু ভাগ করে দেওয়া হয়? অথবা ইংরেজীকেই চিরস্থায়ী রাষ্ট্রভাষা বলে ঘোষণা করা হয়? চতুর্থ কোনো সমাধান নেই। উর্দু একচ্ছত্র উত্তরাধিকারী হবে, এ মনোভাব যদি না বদলায় তবে পাকিস্তানের কনস্টিটিউশন কোনো কালেই রচিত হবে না, কেন্দ্রীয় শাসকদের প্রতি অনাস্থা জন্মাবে, দেখতে দেখতে গৃহ যুদ্ধ বেধে যাবে।

এমন আশঙ্কাটি আমাদের এদিকেও আছে। ইংরেজীর উত্তরাধিকারী হবে কে? ভারতের ভাগ্যবিধাতারাও পশ্চিমা, তাঁদের সুবিধা হয় যদি হিন্দী হয় ইংরেজীর উত্তরাধিকারী। তাঁরা ভুলে গেছেন যে মহাত্মা গান্ধী যখন হিন্দীকে রাষ্ট্রভাষা করতে বলেছিলেন তখন তার সঙ্গে গোটা দুই শর্ত জুড়ে দিয়েছিলেন। প্রথমত, হিন্দীর নাম হবে হিন্দী-হিন্দুস্থানী, দেবনাগরী ও ফারসী দুই লিপিতে লিখিত। দ্বিতীয়ত, সে শুধু কেন্দ্রীয় কাজকর্মের জন্যে ব্যবহৃত হবে, সেসব কাজকর্ম কেবল দেশরক্ষা যানবাহন ও বৈদেশিক ব্যাপার এই তিনটি

বিভাগে বিভক্ত। তিনি বিকেন্দ্রীকরণ চেয়েছিলেন। আজকের কেন্দ্রীয় সরকারের মতো বিরাট আয়তন চাননি। যার অসংখ্য কর্মচারী, অশেষ বিভাগ। দেবনাগরীতে লিখিত সংস্কৃতপ্রধান হিন্দী যদি হয় রাষ্ট্রভাষা তা হলে এক ঢিলে অনেকগুলি পাখি মরে। অনেকগুলি প্রতিযোগীকেই খতম করা হয়। মুসলমান তো প্রতিযোগিতায় হটবেই, পাঞ্জাবী হিন্দুরাও ফেল করবে, কারণ তারা উর্দুতে অভ্যস্ত, ফারসীতে দোরস্ত। বাঙালী অসমীয়া ওড়িয়াদের দুর্গতি হবে। একদম কলকে পাবে না দক্ষিণীরা। এরা সকলেই হিন্দু। এখানে ধর্মের প্রশ্ন অবান্তর।

যেসব রাজ্যের লোকভাষা একাধিক সেসব রাজ্যে সরকারী কাজকর্ম এতদিন ইংরেজীতে চলে আসছে, তবে আদালতে লোকভাষাও চলে। হিন্দীকে ইংরেজীর উত্তরাধিকারী করলে মরাঠা গুজরাতী ও কর্ণাটকী কারুর কোনো সুবিধা নেই, প্রতিযোগিতায় সকলের সমান অসুবিধা, এ কথা ভেবে বোম্বাই সরকার হিন্দীর দিকে ঝুঁকেছেন। সম্প্রতি যেসব ঘটনা ঘটেছে তার থেকে মনে হচ্ছে ইংরেজীর পক্ষপাতীরা অত সহজে হাল ছেড়ে দেবেন না, তাঁরা যদি-বা ছাড়েন গুজরাতী মরাঠা ও কর্ণাটকীরা যে যার নিজের ভাষার দাবি উপেক্ষা করে হিন্দীকে সিংহাসনে বসাবেন না। এটা গান্ধীজীর ইচ্ছা ছিল না যে বিকেন্দ্রীকৃত ভারতের আঞ্চলিক ভাষাগুলিকে ইংরেজীর উত্তরাধিকারী হতে না দিয়ে হিন্দীকে সর্বাধিকারী করা হয়। তিনি তো কল্পনাই করেননি যে গুজরাত মহারাষ্ট্র প্রভৃতি স্বতন্ত্র প্রদেশ সৃষ্টি না হয়ে সাবেক আমলের বোম্বাই প্রদেশ কায়েম থাকবে। বোম্বাই প্রদেশ যাঁরা কায়েম রাখতে চান তাঁদের আসল অভিপ্রায় বোম্বাই শহরটাকে মরাঠাদের একচেটে দাবির হাত থেকে বাঁচানো। ওদিকে মরাঠারাও বোম্বাই শহরটাকে আলাদা একটা রাজ্য হতে দেবে না, দিলে প্রস্তাবিত মহারাষ্ট্র প্রদেশ কানা হয়ে যায়। মাদ্রাজ শহরটাকে নিয়ে তামিল ও তেলুগু মিলে টানাহেঁচড়া করায় অন্ধ্র রাজ্যের গঠন কিছুতেই সম্ভব হচ্ছিল না। মাদ্রাজকে বাদ দিয়ে আপাতত অন্ধ্র রাজ্য গঠিত হয়েছে, কিন্তু অন্ধ্ররা এখনো আশা করছে মাদ্রাজের একাংশ ওরা পাবে। সীমানার গোলমাল মেটানোর জন্যে যে কমিশন বসছে তার প্রাণ অতিষ্ঠ হবে যদি ভাষাভিত্তিক রাজ্য গড়তে গিয়ে কান ধরাধরি বেধে যায়। বোম্বাই শহর নিয়ে মরাঠা গুজরাতীর, মাদ্রাজ শহর নিয়ে তামিল তেলুগুর, মানভূম জেলা নিয়ে বাঙালী বিহারীর, জামশেদপুর নিয়ে বাঙালী বিহারী ওড়িয়ার, এমনি কত রকম কোঁদল যে ফণা তুলে রয়েছে তার আভাস এখনি পাচ্ছি, প্রকাশ পরে দেখব। এতদিন ইংরেজী বহাল আছে বলেই রক্ষা, নয়তো ইতিমধ্যে হাতাহাতি আরম্ভ হয়ে যেত। মাদ্রাজ সরকার যদি আজ এখনি মাদ্রাজ শহরে ইংরেজীর জায়গায় তামিল প্রবর্তন করেন তা হলে চব্বিশ ঘণ্টার মধ্যে রক্তারক্তি হয়ে যাবে।

ভারতবর্ষের ভাষা সমস্যা ক্রমেই রঙীন হয়ে উঠবে, যতই ইংরেজীর দিন যাবে। এর মধ্যে প্রতিযোগিতার প্রশ্ন উহ্য রয়েছে। যা নিয়ে ফরাসী জার্মানের যুদ্ধ শতাধিক বর্ষ ধরে চলেছে, এখনো মীমাংসা হলো না, তাই নিয়ে আমরা

এক নেশন হয়ে উঠব, কেউ কোথাও শান্তিভঙ্গ করবে না, এটা দুরাশা। হিন্দীকে ইংরেজীর সর্বময় উত্তরাধিকারী করলে বিপদ, না করলেও বিপদ। মাঝখান থেকে হয়তো ইংরেজীই চিরস্থায়ী হবে। নয়তো এমন কোনো সমাধান খুঁজে বার করতে হবে যাতে প্রতিযোগিতায় সকলের সমান সুবিধা, সমান অসুবিধা।

সে রকম একটা সমাধানের প্রস্তাব কংগ্রেস ওয়ার্কিং কমিটি করেছেন। সর্বত্র উচ্চশিক্ষার বাহন হবে আঞ্চলিক ভাষা। হিন্দীকে কারুর উপর চাপিয়ে দেওয়া হবে না। কেন্দ্রীয় সরকারের পরীক্ষাগুলোতে হিন্দী মাধ্যম আপাতত আবশ্যিক হবে না। হিন্দী শিখতে হলেও তা এক রকম সোজা হিন্দী, আঞ্চলিক হিন্দী নয়। হিন্দীভাষীদেরও অন্য ভাষা শিখতে হবে। প্রস্তাবের মূলে প্রচুর পরিমাণে সদিচ্ছা রয়েছে। আদৌ হিন্দী সাম্রাজ্যবাদী মনোভাব নেই। কিন্তু এখনো কেউ বলতে পারছেন না এমন কোন হিন্দী প্রচলিত আছে বা হবে যা আঞ্চলিক হিন্দীর চেয়ে সোজা, যা সহজে শেখা যায়, সহজে লেখা যায়, সহজে উচ্চারণ করা যায়, যা শুনে কেউ কানে আঙুল দেবে না। হিন্দীকে খুন না করলে কংগ্রেস ওয়ার্কিং কমিটির প্রস্তাব কার্যকরী হওয়া সম্ভব নয়। হিন্দী বিদ্বানরা যে "বাঁচাও" "বাঁচাও" বলে আর্তনাদ করবেন এটা স্বাভাবিক। কখন কার মাথায় খুন চাপবে, অশুদ্ধ হিন্দী শুনে সে হয়তো এমন ক্রুদ্ধ হবে যে যুদ্ধং দেহি বলে মাথার খুলি উড়িয়ে দেবে। না, সমস্যা অত সহজ নয়। তার চেয়ে সোজা আমাদের পাকিস্তানী ভ্রাতাদের পদাঙ্ক অনুসরণ। অর্থাৎ হিন্দীও থাকুক, তার সঙ্গে জুড়ে দেওয়া হোক আরো দু তিনটে ভাষা। যেমন বাংলা, মরাঠী, কর্ণাটকী। তামিল বলতে বলতে বললুম না এইজন্যে যে তেলুগুরা বরং হিন্দী সহ্য করবে, তবু তামিল নৈব নৈব চ। সুইটজারলণ্ডে যদি ফরাসী জার্মান ইতালিয়ান তিনটে রাষ্ট্রভাষা চলে তবে ভারত রাষ্ট্রে কেন চারটে রাষ্ট্রভাষা চলবে না? ইচ্ছা থাকলে উপায় থাকে। সরকারী কাজে যখন হিন্দী বাংলা কর্ণাটকী ব্যবহার করা হবে তখন একটাই লিপি মেনে নেওয়া হবে, হয় দেবনাগরী নয় রোমান। বক্তৃতার সময় তর্জমার ব্যবস্থা ইউনাইটেড নেশনসের মতো হবে, সঙ্গে সঙ্গে তর্জমা হয়ে যাবে।

এক দেশ, এক ধর্ম, এক ভাষা। হিন্দ্, হিন্দু, হিন্দী। এ বুলি চিরকালের মতো ভুলতে হবে। নইলে শান্তিস্থাপনের বিন্দুমাত্র ভরসা নেই। ধর্ম নিয়ে দেশ দ্বিখণ্ড হলো, ভাষা নিয়ে বহুখণ্ড হবে। আর একটা ইউরোপ আর কী!

২

হিন্দীর সঙ্গে বাংলা, মরাঠী ও কর্ণাটকী এই তিনটি ভাষাকেও রাষ্ট্রভাষা করলে ভালো হয় আমার এই আর্জি পড়ে একজন প্রশ্ন করেছেন, উর্দু কেন রাষ্ট্রভাষা হবে না?

এর উত্তরে আমার কৈফিয়ৎ:

আমি যখন বাংলার নাম করি তখন আমার মাথায় ঘুরছিল হিন্দীর চেয়ে বাংলা যাদের পক্ষে সহজ সেই অসমীয়া, মণিপুরী, মৈথিলীদের কথা। কেবল বাঙালীর কথা নয়। কেবল বাঙালীর কথা ভাবলে অত বড়ো দুঃসাহস আমার হতো না। কারণ রাষ্ট্রভাষা নির্ধারিত হয় একাধিকের স্বার্থে, বিপুল সংখ্যকের স্বার্থে। একলার স্বার্থ নিয়ে আমরা যদি ভারতের পার্লামেণ্টে হাজির হই কেউ আমাদের খাতিরে হাত তুলবে না। আমরা ভোটে তো হারবই, লজ্জায় মুখ তুলতে পারব না, কোণঠাসা হব।

তেমনি মরাঠীর নাম করবার সময় কেবল মরাঠাদের স্বার্থচিন্তা করিনি, কর্ণাটকীর উল্লেখ করার সময় কেবল কর্ণাটীদের স্বার্থ ধ্যান করিনি। হিন্দীর চেয়ে মরাঠী বা কর্ণাটকী যাদের পক্ষে সহজ তাদের কথাও ভেবেছি। নইলে তারা হাত তুলবে কেন? ভোট দেবে কেন? গণতন্ত্রে এসব লড়াই লাঠি ডাণ্ডা বোমা রিভলবার দিয়ে হয় না।

এখন, হিন্দীর চেয়ে উর্দু কাদের পক্ষে সহজ? একমাত্র উর্দুভাষীদের পক্ষে নয় কি? উর্দুভাষী ব্যতীত আর কেউ কি হাত তুলবে, না ভোট দেবে? কোণ-ঠাসা হতে উর্দুভাষীরা নিজেরাই রাজি হবেন না। আগে তাঁদের দল ভারী করতে হবে। কিন্তু এমন কে আছে যে স্বেচ্ছায় হিন্দী ছেড়ে উর্দু শিখতে প্রস্তুত? গণতন্ত্রে কোনো জিনিস কারো উপর জোর করে চাপানো যায় না। যায় না বলেই ঢাকার ছেলেরা জান দিল। সেখানকার উজীরদের পতন হলো। উর্দুকে এ রাষ্ট্রে জোর করে চাপানো অসম্ভব।

আগেকার দিনে উর্দুর পক্ষে খুব জবর যুক্তি ছিল এই যে অখণ্ড মুসলমান সমাজকে যদি সম্মানের সঙ্গে থাকতে হয় তবে তাদের প্রিয় ভাষা উর্দুকেও হিন্দীর সমান আসন দিতে হবে। এ যুক্তি ভাষাগত নয়, সম্প্রদায়গত। এটা ভাষার লড়াইয়ের এলাকায় পড়ে না, পড়ে সম্প্রদায়ের লড়াইয়ের এলাকায়। আমার প্রবন্ধের বিষয় ভাষার লড়াই, সম্প্রদায়ের লড়াই নয়। আবার যদি সাম্প্রদায়িক মীমাংসার প্রশ্ন ওঠে তাহলে উর্দুকে ভারতের অন্যতম রাষ্ট্রভাষা করার প্রস্তাব উঠতে পারে, সঙ্গে সঙ্গে হিন্দীকে পাকিস্তানের অন্যতম রাষ্ট্রভাষা করার প্রশ্নও উঠতে পারে। দুই রাষ্ট্রের প্রতিনিধিরা একত্র হয়ে এক টেবলের চার ধারে বসে একসঙ্গে এ দুই প্রশ্নের মীমাংসা করবেন, তারপর দুই পার্লামেণ্ট সে মীমাংসা মেনে নেবে।

(১৯৫৪)

## ইংরেজী শিক্ষা

একটা বিদেশী ভাষা এ দেশের রাষ্ট্রভাষা হবে আর দেশের ছেলেমেয়েদের সে ভাষায় লেখাপড়া শিখতে হবে, এ চিন্তা অসহ্য। কারণ এর সঙ্গে জাতীয় আত্ম-সম্মানের প্রশ্ন জড়িয়ে রয়েছে। আমরা সেইজন্যে স্বাধীনতা সংগ্রামের একটি

পর্যায়ে ইংরেজী শিক্ষা বর্জন করেছিলুম। এখন দেশ স্বাধীন হয়েছে। এখনো ইংরেজী শিক্ষার অবসান হয়নি দেখে অনেকে লজ্জাবোধ করছেন। বর্জনের প্রয়াস আবার ঐকান্তিক হয়েছে।

ব্যাপারটা পুনর্ভাবনার অপেক্ষা রাখে।

আমার বড়ো ছেলেকে বারো বছর পর্যন্ত ইংরেজী শিখতে দেওয়া হয়নি। তার সঙ্গে বা তার সামনে আমরা ইংরেজীতে কথা বলিনি। তার খাতিরে তার মাকেই বাংলা শিখতে হয়েছে। বন্ধুবান্ধব অনুযোগ করেছেন আমরা ছেলেটির ভবিষ্যৎ মাটি করছি। আমরা এর উত্তরে বলেছি মানুষ কেবলমাত্র একটি ভাষায় চিন্তা করতে পারে, একাধিক ভাষায় নয়। চিন্তার ভাষা বাংলা। তার জন্যে জন্মের পর বারো বছর সময় লাগবে। ইচ্ছা করলে অবশ্য ও বয়সে বহুভাষী হওয়া যায়। কিন্তু তাতে চিন্তার সুতো কেটে যাবে। মনের ভিতরে এমন একটা জখম ঘটে যাবে যার ফলে ঐ পণ্ডিত কোনো দিন ভাবুক হবে না। ঐ তোতা পাখি কোনো দিন বুলবুল হবে না।

এই পরীক্ষা ব্যর্থ হয়নি। বড়ো হয়ে ও ছেলে ইংরেজী শিখেছে, ভালোই শিখেছে, বোধ হয় অন্যের চেয়ে ভালো শিখেছে। এ তো চোখ বুজে গিলে গিলে খাওয়া নয়। এ চেখে চেখে চিবিয়ে খাওয়া। মনের দিক থেকে ও যতখানি সাবালক হয়েছে ওর বয়সের আর কেউ তা হয়েছে কি না তা পরে বোঝা যাবে।

মন তৈরি না হওয়া পর্যন্ত ইংরেজী ভাষা শেখানো উচিত নয়, এ বিষয়ে আমার মত আগে যা ছিল এখনো তাই। কিন্তু মুশকিল হলো এই যে দেশে এমন একটি ইস্কুল নেই যেখানে বারো বছর বয়স অবধি ইংরেজী শেখানো হয় না। অগত্যা ছেলেকে বাড়িতে বসিয়ে রাখতে হয়। তাতে তার সমবয়সীদের সঙ্গে বিচ্ছেদ ঘটে যায়। আর সবাই ইস্কুলে যাচ্ছে, সে যাচ্ছে না, মনের উপর এর প্রভাব ক্ষতিকর। বড়ো ছেলে এখনো ঠিকমতো মিশতে পারে না। ছোট ছেলে মিশুক হয়েছে, কিন্তু এর জন্যে তাকে বাধ্য হয়ে ইংরেজী শিখতে হয়েছে বারো বছর বয়সের আগেঃ। আমরা তাকে বাড়িতে আটকে রেখে তার সমবয়সীদের থেকে বিচ্ছিন্ন করতে ব্যথা বোধ করেছি। সেইজন্যে তার বেলা অন্য পরীক্ষা।

এই দুটি দৃষ্টান্তের নীতি এই যে বারো বছর বয়স পর্যন্ত ইংরেজী না শেখালে কোনো ক্ষতি হয় না, কিন্তু ইস্কুলে না পাঠালে ক্ষতি হয়। সুতরাং ইস্কুলে পাঠাতেই হবে, কিন্তু সঙ্গে সঙ্গে ইস্কুলের পাঠ্য তালিকা থেকে বারো বছর বয়স পর্যন্ত ইংরেজী বর্জন করতে হবে। কারণ মন হলো মানুষের প্রধান সম্বল। মানুষ মনোজীবী। সেই মনের উপর জুলুম করা কখনো উচিত নয়। অপর পক্ষে মানুষ একা বাঁচে না। তার সঙ্গীর দরকার হয়। দল বাঁধতে না জানলে, টীম গড়তে না শিখলে সে জীবন সংগ্রামে হটে যাবে। ইংরেজরা এই জিনিসটার উপরে খুব জোর দেয়। ওরা যে এতকাল রাজত্ব করে গেল এটা অনেকটা ওদের টীম ওয়ার্কের দরুন। জবাহরলাল যে আজ এই ছত্রভঙ্গ দেশের ছত্রপতি হয়েছেন এর বড়ো একটা কারণ তিনি ইংলণ্ডের পাবলিক স্কুলের ছাত্র।

হ্যারো বিদ্যালয়েই তিনি ভারত চালাতে শিখেছিলেন।

এর পরে আমি যা বলতে যাচ্ছি তা আগে কোনো দিন ভাবিনি। স্বাধীনতার পর থেকে ভাবছি। আসলে ইংরেজী শিক্ষা ইংরেজের প্রবর্তন নয়। ওদের উপর ছেড়ে দিলে ওরা দোভাষী দিয়ে কাজ চালাত, বাঙালীকে ইংরেজী শিখিয়ে ওদের বিশেষ কোনো লাভ ছিল না। ইংরেজী শিক্ষা এসেছে বাঙালীর নিজের আগ্রহে, রাজা রামমোহন প্রভৃতি দূরদর্শী পুরুষদের সিদ্ধান্তে। এ শিক্ষা কেবলমাত্র একটা বিদেশী ভাষা শিক্ষা নয়। বিদেশী ভাষার মাধ্যমে সমগ্র আধুনিক যুগটাকে আয়ত্ত করা। আত্মসাৎ করা। এ কি কখনো সংস্কৃত বা ফরাসী বা হিন্দী বা উর্দু মাধ্যমে হতে পারত, না পারে? বাংলা মাধ্যমেও হতে পারত কি? পারে কি? এখনো আমরা এতদূর অগ্রসর হইনি যে সমগ্র আধুনিক যুগটাকে বাংলার লোকের কাছে বিশুদ্ধ বাংলা ভাষায় তর্জমা করে দিতে পারব।

বাংলা তবু অনেকটা এগিয়ে রয়েছে। হিন্দী যেখানে আছে সেখানে তার পক্ষে আধুনিক যুগটাকে ধারণা করাই শক্ত। শব্দের অনুবাদ শব্দ দিয়ে করা যায়। কিন্তু তত্ত্বের অনুবাদ কী দিয়ে করবে? তার জন্যে ওদের প্রস্তুতি কই? সেদিন দিল্লীতে শুনে এলুম "নেক টাই" নাকি "কণ্ঠ ল্যাঙ্গোটি"। যারা ল্যাঙ্গোট পরে তারা গলায় ল্যাঙ্গোট পরার কথা ভাবতে পারে, কিন্তু স্বপ্নেও ভাবতে পারে না যে নেকটাই এসেছে ক্রিশ্চানদের ক্রস থেকে। ক্রস কোথায়, আর কোথায় ল্যাঙ্গোট! এটা একটা সামান্য উদাহরণ। রাজনৈতিক, অর্থনৈতিক, সমাজতাত্ত্বিক, বৈজ্ঞানিক, দার্শনিক শব্দগুলোর পিছনে দীর্ঘ ইতিহাস রয়েছে। মননের ইতিহাস। তুমি একখানা দ্বিভাষিক অভিধান খুলে তর্জমা করতে বসলেই তার হদিস পাবে? অত সহজ? এ কাজ তারাই পারে যারা শুধু ভাষাবিৎ নয়, ইতিহাসবিৎ। এবং ইতিহাস শুধু রাজনৈতিক ইতিহাস নয়, মানসিক পরিবর্তনের ইতিহাস। মধ্যযুগের মানুষ কেমন করে ধীরে ধীরে আধুনিক যুগের মানুষ হয়েছে এ জ্ঞান যার নেই সে যেমন নেকটাইকে ল্যাঙ্গোটের সঙ্গে তুলনা করবে তেমনি পার্লামেণ্টকে লোকসভা ও রাজ্যসভার সঙ্গে। গবর্নমেণ্ট হাউসকে রাজভবনের সঙ্গে। যদিও এটা রাজতন্ত্র নয়, প্রজাতন্ত্র।

প্রত্যেক বস্তুকে, ভাবকে, আইডিয়াকে তার স্বরূপে জানতে হবে। এই হলো শিক্ষার আসল উদ্দেশ্য। নেকটাইকে যদি কেউ ল্যাঙ্গোট বলে চালায় তা হলে বলতে হবে সে জনগণকে ভুল শেখাচ্ছে। তাদের অজ্ঞ করে রাখছে। রেপাবলিককে যদি কেউ রাজ্য বলে সমঝায় তা হলে সে রেপাবলিকের কবর খুঁড়ছে। তাকে নিরস্ত্র করতে হবে। সে স্বাধীন হয়েছে বলে আত্মঘাতের জন্যে স্বাধীন হয়েছে তা নয়। তার হাত থেকে আত্মহত্যার উপকরণ কেড়ে নিতে হবে।

বিশ্ববিদ্যালয় থেকে ইংরেজী তুলে দেবার কথা উঠতেই পারে না। ইংরেজী ভাষা তো শেখাতে হবেই, ইংরেজী মাধ্যমও প্রয়োজনমতো রাখতে হবে। এখন যা দেখছি তা বহু ক্ষেত্রে নিষ্প্রয়োজন। পরীক্ষার্থীরা সকলেই বাঙালী, তবু

প্রশ্নপত্র দেওয়া হচ্ছে ইংরেজীতে। এমন কি বাংলা সাহিত্যের প্রশ্নপত্রও। এটা সত্যি দাস মনোভাব। এ সেই মনোভাব যে চার-পাঁচ বছরের বাচ্চাকে এ বি সি ডি শেখাতে যায়, পাখি পড়ার মতো। এইসব পক্ষীরা যখন পরবর্তী বয়সে পরীক্ষক হন তখন বিদ্যা জাহির করার লোভ সংবরণ করতে পারেন না। দেশটা যে ইতিমধ্যে স্বাধীন হয়েছে এ সংবাদটাও এঁদের অজানা। এঁদের হাত থেকেও অস্ত্র কেড়ে নিতে হবে। এঁরাও ঘাতক।

বিশ্ববিদ্যালয়ে ইংরেজী মাধ্যম প্রয়োজনমতো রাখতে হবে বলেছি। বিদ্যালয় থেকে বারো বছর বয়সের আগে ইংরেজী অক্ষর পরিচয় উঠিয়ে দিতে হবে, ইঙ্গিত করেছি। বাকি থাকে মাঝখানের কয়েক বছর। যাকে বলা হয় মাধ্যমিক শিক্ষার কাল। আমার মনে হয় না যে ইংরেজী একেবারে বাদ দিলে মধ্যশিক্ষার বিশেষ কোনো ক্ষতি হবে। তবে যারা এর পরে উচ্চ শিক্ষার জন্যে বিশ্ববিদ্যালয়ে যাবে তাদের ইংরেজী ভাষাজ্ঞান এই কয়েক বছরে বেশ কিছুদূর এগিয়ে থাকতে পারে। ইংরেজী কেবল ইংরেজীর জন্যে নয়, ইংরেজী উচ্চ শিক্ষার জন্যে। উপরন্তু ফরাসী জার্মান প্রভৃতি অপর ভাষায় সহজে প্রবেশ করার জন্যেও। স্বাধীন ভারতকে ফরাসী জার্মান প্রভৃতি আরো কয়েকটি ভাষায় ওয়াকিবহাল হতে হবে আন্তর্জাতিক কারণে।

তা হলে দাঁড়ালো এই। বারো বছর বয়স পর্যন্ত ইংরেজী বর্জন। বারো থেকে ষোলো বা মতান্তরে আঠারো পর্যন্ত ইংরেজী কেবল তাদের পক্ষে আবশ্যিক যারা উচ্চ শিক্ষার জন্যে প্রস্তুত হতে চায়, অন্যের পক্ষে আবশ্যিক নয়, ইচ্ছাধীন। তার পরের ধাপে—বিশ্ববিদ্যালয়ে—ইংরেজী জ্ঞান একান্ত আবশ্যক, তবে ইংরেজী মাধ্যম সব সময় বা সব ক্ষেত্রে প্রয়োজন নয়। আপাতত পঞ্চাশ বছর এই ভাবে চলুক। ইংরেজ গেছে বলে ইংরেজী শিক্ষা যেতে বাধ্য নয়। কারণ আধুনিক যুগের সঙ্গে ঐ আমাদের সেতুবন্ধ। দেশকে ভালোবাসি বলে যুগকে কম ভালোবাসিনে।

(১৯৫৪)

## অনুবাদ প্রসঙ্গ

সম্প্রতি বাংলা সাহিত্যে ইংরেজী ফরাসী রুশ প্রভৃতি সাহিত্যের অসংখ্য বই ভাষান্তরিত হয়েছে। সেরা বই নয় এমন বইয়ের অনুবাদ অগণ্য। অনুবাদ যাঁরা করেছেন তাঁদের অনেকে বিদেশী নামের উচ্চারণ জানেন না, সামাজিক প্রথার মর্ম জানেন না, এমন কি কোন কথার কী অর্থ সেটুকুও ধরতে পারেন না। তা সত্ত্বেও তাঁরা একটা মহৎ কর্ম করছেন। বিদেশী জীবনযাত্রার সঙ্গে আমাদের জীবনযাত্রার তুলনা সম্ভব হচ্ছে। আমাদের আত্মগত জীবনধারা বিচলিত হচ্ছে। আমরা নতুন করে বাঁচতে শিখছি, বল পাচ্ছি। নানা দেশের নানা বিচিত্র চরিত্র আমাদের ঘরের লোকের মতো সুপরিচিত হয়ে যাচ্ছে। মানুষকে

বিভিন্ন পরিবেশে দেখছি ও দেখে চিনছি। মানুষের সঙ্গে এই যে চেনাশোনা এটা নিছক আনন্দের।

কিন্তু, কই, মরাঠী গুজরাতী তামিল উর্দু হিন্দী থেকে অনুবাদ কই? ভারতের কোটি কোটি নরনারীর বিচিত্র জীবনযাত্রা, বিভিন্ন সামাজিক প্রথা, বিশিষ্ট চিন্তাধারা, ঘরোয়া সুখ দুঃখ, অন্তরঙ্গ পরিচয়, এসব কি আমাদের জানতে ইচ্ছা করে না? জানা উচিত নয়? তারা ও আমরা মিলে এক নেশন। এ কি শুধু রাজনীতির বেলাই সত্য? আর কোথাও এর কোনো সমর্থন নেই? মমতা কোথায়, প্রেম কোথায়, ঔৎসুক্য ও চেনাশোনার আনন্দ কোথায়? বিদেশকে যে পরিমাণ ঘরে বসে পাচ্ছি স্বদেশকেও কি সেই পরিমাণে পাচ্ছি আমরা?

ভারতের প্রত্যেক প্রান্তে ও এখন যাকে পাকিস্তান বলা হয় তার প্রত্যেক অঞ্চলে হিন্দু বাঙালী মুসলমান বাঙালী বৌদ্ধ ও খ্রীস্টান বাঙালী ছড়ানো রয়েছেন। তাঁদের মধ্যে এমন লোক বড়ো কম নেই যাঁরা বাংলা লিখতে জানেন ও লিখে থাকেন। কিন্তু অনুবাদের কাজে তাঁদের কারো বিশেষ উৎসাহ আছে বলে মনে হয় না। সকলেই মৌলিক রচনায় সিদ্ধহস্ত হবেন এটা দুরাশা। মানুষকে অনেক সময় অসাধ্যসাধন ছেড়ে দিয়ে সাধ্যের আরাধনা করতে হয়। তাতে লজ্জার কিছু নেই। কাশীরাম কৃত্তিবাসও অনুবাদ করে অমর হয়েছেন। তাঁদের যুগের মৌলিক কবিরা মরে হারিয়ে গেছেন। অনুবাদের কাজ কোনো যুগেই কোনো দেশেই তুচ্ছ নয়। বাংলার বাইরে যাঁদের থাকতে হচ্ছে ও হবে তাঁরা বাংলার জন্যে যদি আর কিছু করতে না পারেন তো এইটুকু করুন। এর ফলে দেশের লোক দেশের লোককে চিনবে, আত্মীয়তাবোধ দৃঢ় হবে। তুলনায় ভালোমন্দ ধরা পড়বে, আত্মসংশোধন আসবে। বাংলা থেকে অনুবাদ ইতিমধ্যে শুরু হয়েছে। সেটাও জোর পাবে। ভবিষ্যতের সাহিত্য হবে বৃহত্তর ভারতীয় সাহিত্য, যদিও বহু ভাষায় রচিত।

সেদিন শান্তিনিকেতনের মহিলা কর্মী, শ্রীমতী মলিনা রায় উত্তর প্রদেশের প্রখ্যাতা লেখিকা শ্রীমতী মহাদেবী বর্মার স্মৃতিকথার অনুবাদ দেখতে দিলেন। দেশকে আর একটু ভালো করে চিনলুম, দেশের মানুষকে আর একটু নিকট করে পেলুম, উত্তর প্রদেশের দেহাতীদের সঙ্গে সম্পর্ক পাতানো হলো, আবিষ্কার করলুম মহাদেবীর মহান হৃদয়। সব দিক থেকেই লাভ। কেন যে হিন্দী থেকে আরো বেশী অনুবাদ হয় না, কেন যে তার উপর আমাদের অভিমান বা অনীহা, এর মর্ম বুঝিনে। বিদেশী বই যেসব অনুবাদ হচ্ছে তার মধ্যে ক'খানা আছে যা মহাদেবীর স্মৃতিকথার চেয়ে মূল্যবান? কিন্তু এ কাজ শান্তি-নিকেতনের কর্মীদের উপর ছেড়ে দিয়ে উত্তরপ্রদেশের বাঙালী লেখক লেখিকারা নিষ্ক্রিয় থাকবেন কোন যুক্তি বলে? বিহারে যাঁরা আছেন তাঁরা কেন নিরুদ্যম?

এটা একটা করবার মতো কাজ। এটা করতে পারেন তাঁরাই তাঁদের অবসর সময়ে। যদি বিশ্বাস করেন যে এটা বাংলা ও হিন্দী উভয়ের পক্ষে ভালো,

ভারতের পক্ষে ভালো। বাংলা মাসিক পত্র খুললে এক রাশ একঘেয়ে গল্প কবিতা প্রবন্ধ চোখে পড়ে। যে কথা সকলে জানে সেই একই কথা সবাই সবাইকে শোনাবে। পশ্চিমবঙ্গ একটা অন্ধকূপ, এখানে যারা কয়েদ হয়েছে তারা কারাকাহিনী শোনাবে পরস্পরকে, এরই নাম সাহিত্যসৃষ্টি! এর থেকে পরিত্রাণের জন্যে প্রাণ চার দিকে রুশ ফরাসী ইংরেজী ইটালিয়ান জানালা খুলে আলো আর হাওয়া খুঁজছে। নইলে অন্ধ হয়ে দম বন্ধ হয়ে মারা যাবে। এবার কয়েকটা স্কাইলাইট খুলে দেওয়া দরকার। হিন্দী উর্দু মরাঠী গুজরাতী তামিল তেলুগু স্কাইলাইট। এসব ভাষা শিখতে হবে, এসব সাহিত্য পড়তে হবে, এসব সাহিত্যের বই অনুবাদ করতে হবে যাঁরা পারেন ও বিশ্বাস করেন তাঁদের অনেককে। এটা একটা করবার মতো কাজ। বাংলাদেশের প্রকাশকেরা আজ-কাল উদ্যোগী হয়েছেন। ভালো জিনিস বড়ো একটা পড়ে থাকছে না। লোকের হাতে টাকা নেই, তবু বই বিক্রী হচ্ছে কী জানি কোন মন্ত্রবলে! মনে হয় মহা-দেবী বর্মার আত্মচরিতের মতো বই ছেপে কারো লোকসান হবে না। অনুবাদকরা ও প্রকাশকরা তৎপর হলে বাঙালী পাঠক পাঠিকা সাড়া দেবেন ঠিকই। বাঙালী বাঁচতে চায়। বাঁচতে হলে যেমন ভাত কাপড় চাই তেমনি আলো হাওয়া চাই। দুই অর্থে লোকে এটা বুঝতে পেরেছে। সুতরাং বিভিন্ন প্রদেশের উৎকৃষ্ট গ্রন্থের অনুবাদ হাতের কাছে পেলে পড়ে দেখতে রাজি হবে নিশ্চয়।

(১৯৫৪)

## পূর্ববাংলার সাহিত্য ও সংস্কৃতি

পাকিস্তান সৃষ্টির অনেক দিন আগে থেকে কয়েকটি কথা আমার মাথায় ঘুরছে। এতদিন পরে গুছিয়ে বলার সুযোগ পাওয়া গেল।

ইউরোপে যেমন ইংরেজী ফরাসী জার্মান ইটালিয়ান রাশিয়ান এই পাঁচটা অগ্রগণ্য ভাষা ও সাহিত্য আছে, আমাদের দেশের বাইরে তেমনি আরবী ফারসী তুর্কী জাপানী চীনা এই পাঁচটা বহুমান্য ভাষা ও সাহিত্য। এসব ভাষা শিক্ষা করে এসব সাহিত্য অধ্যয়ন করে এদের যা কিছু শ্রেষ্ঠ তা বাংলা হিন্দী উর্দু মরাঠী গুজরাতী তামিল প্রভৃতি ভাষায় তর্জমা করা আমাদের ঠিক সেই রকম কর্তব্য যে রকম কর্তব্য ইংরেজী ফরাসী জার্মান ইটালিয়ান রাশিয়ান থেকে তর্জমা। এইভাবে আমাদের নিজেদের সাহিত্যগুলি সমৃদ্ধ হবে, অপরের সংস্কৃতি সম্বন্ধে আমরা সচেতন হব এবং আমাদের দৃষ্টান্ত যদি তারাও অনুসরণ করে তা হলে আমাদের সঙ্গে তাদের যোগাযোগ উভয় পক্ষকেই ঐশ্বর্যবান করবে। এই মহৎ কর্মে সকলেরই সহযোগিতা চাই। বিশেষ করে চাই মুসলমানের, কারণ আরবী ফারসী ও তুর্কী ভাষা ও সাহিত্য মুসলমানের পক্ষে আয়ত্ত করা তত কঠিন নয় যত কঠিন অন্যান্যদের পক্ষে। তা বলে অন্যান্যরা যে হাত গুটিয়ে বসে থাকবেন তা নয়। মূল আরবী ফারসী তুর্কী না জানলেও

ইংরেজীর মারফৎ আরব পারসা ও তুরস্কের শ্রেষ্ঠ কীর্তির পরিচয় নেওয়া সম্ভব। সেইভাবে অন্যান্যেরা ইতিমধ্যেই কোরান থেকে আরম্ভ করে আরব্য পারস্য তুরস্ক উপন্যাস অনুবাদ করেছেন, ওমর খৈয়াম হাফিজ রুমি প্রভৃতিও সত্যেন্দ্রনাথ দত্ত, কান্তিচন্দ্র ঘোষ ও নরেন্দ্র দেব প্রভৃতির কল্যাণে বাঙালীর ঘরে ঘরে পৌঁছেছেন। মুসলমানকে এ দায়িত্ব আনন্দের সঙ্গে নিতে হবে। এর একটা সুফল হবে এই যে ইসলামী সংস্কৃতি বলতে কী বোঝায় তা আলোর মতো স্পষ্ট হবে।

ইসলামী সংস্কৃতি বলতে সাধারণ লোক বোঝে ধর্মশাস্ত্র, বিধিনিষেধ ও দার্শনিক তত্ত্ব। কিন্তু ইসলাম যেসব দেশের ধর্ম সেসব দেশের ইতিহাস আছে, ভূগোল আছে, রাজনীতি আছে, অর্থনীতি আছে, নাটক আছে, কাব্য আছে, গাথা আছে, চিত্র আছে, নৃত্য আছে, সঙ্গীত আছে। বিংশ শতাব্দীতে তারা দশম শতাব্দীর ধ্যান করছে না। বিংশ শতাব্দীর ইউরোপ-আমেরিকার সঙ্গে পায়ে পা মিলিয়ে চলতে চেষ্টা করছে। সমসাময়িক গল্প উপন্যাস নাটক কবিতাও ইসলামী সংস্কৃতি। তাতে হয়তো ধর্মের নামগন্ধ নেই। আছে হয়তো একটু চোখের জল বা একটু হাসি। তবু সেও ইসলামী সংস্কৃতির পর্যায়ে পড়ে। যদি না পড়ে তা হলেও তা শ্রেষ্ঠ স্থান দাবি করতে পারে। ইসলামী সংস্কৃতি প্রসঙ্গে একথাও মনে রাখতে হবে যে ফিনিসিয়া, সুমেরিয়া, খালদিয়া, মেসোপোটেমিয়া প্রভৃতি অতি প্রাচীন ভূখণ্ডগুলিতে যে আদি মানব সভ্যতা বিবর্তিত হয়েছিল তার উত্তরাধিকারী হচ্ছে ইসলাম। প্রাচীন মিশরের উত্তরাধিকার, প্রাচীন ইরানের উত্তরাধিকার, প্রাচীন ইসরায়েলের উত্তরাধিকার, এমন কি প্রাচীন গ্রীসের উত্তরাধিকারও ইসলামের উপর বর্তেছে। আমরা এ দেশের লোক ঘরে বসে এসব বিস্মৃত সভ্যতার প্রতিধ্বনি শুনেছি ইসলামের দৌলতে। আমাদের সংস্কৃতির মধ্যে সে-সব হারাধ্বনি মিশে গেছে। তার ফলে যে বিমিশ্র সংস্কৃতির উদ্ভব হয়েছে তা প্রাচীন হিন্দু সংস্কৃতির উত্তরাধিকারী হলেও তা ঠিক সেই জিনিসটি নয়। এর বিশিষ্ট উদাহরণ হচ্ছে হিন্দুস্তানী সঙ্গীত। একে হিন্দু সঙ্গীত বলায় প্রমথ চৌধুরী তার প্রতিবাদ করেছিলেন। দ্বাদশ শতাব্দীর মন নিয়ে বিংশ শতাব্দীতে বাস করা যায় না। তখনকার দিনের হিন্দু সংস্কৃতির সঙ্গে ইসলামী সংস্কৃতি ও ইউরোপীয় সংস্কৃতি এমন অচ্ছেদ্য-ভাবে জড়িয়ে গেছে যে দেশ ভাগ করে লোক তাড়িয়ে দিলেও তা ছাড়িয়ে যাবে না। ইংরেজ রাজত্ব নেই, অথচ তাদের ভাষা তাদের সাহিত্য তাদের আইন তাদের শাসনতন্ত্র আমাদের মন জুড়ে রয়েছে। তেমনি ইসলামের সঙ্গে হিন্দু সংস্কৃতির সাত শত বর্ষব্যাপী যোগাযোগের ফলে যে বিমিশ্র সংস্কৃতির উৎপত্তি হয়েছে তাকে আবার অমিশ্র করা কারো সাধ্য নয়। আমার তো ভাবতে ভালো লাগে যে, আমরা ফিনিসিয়া, সুমেরিয়া, খালদিয়া, মিশর প্রভৃতি বহু প্রাচীন সভ্যতার আংশিক উত্তরাধিকারী। আমার মুসলমান বন্ধুদের পক্ষেও ভাবা সহজ হোক যে তাঁরাও আর্য দ্রাবিড় গান্ধার কুশান তিব্বত চীন সংস্কৃতির আংশিক উত্তরাধিকারী।

এর পর নতুন কিছু সৃষ্টি করার প্রশ্ন। আমরা কেবল উত্তরাধিকারী নই, আমরা জনক, আমরা পূর্বপুরুষ। কিন্তু কিসের জনয়িতা? কিসের প্রবর্তক? এমন কী আমরা দিয়ে যাচ্ছি যাতে সত্যিকারের নূতনত্ব আছে? যা অতীতের রোমন্থন নয়? যতই একথা চিন্তা করি ততই উপলব্ধি করি যে বিরাট জনসমুদ্রে ঝাঁপ দিয়ে পড়ত হবে, সব মানুষের সব সুখদুঃখের ঢেউ খেতে হবে, সকলের জীবনের অংশ নিতে হবে, কে হিন্দু কে মুসলমান কে ধনিক কে শ্রমিক এসব গণনার ঊর্ধ্বে উঠতে হবে, সাময়িকের মধ্যে ডুবে থেকেও চিরন্তনের উপর মুঠি শক্ত রাখতে হবে। আর সবাই যখন ঘুমিয়ে আমরা তখন জেগে। আর সবাই যখন নিশ্চেষ্ট আমরা তখন সৃষ্টিতৎপর। আমরা ধ্যানস্থ। নিরানন্দের মধ্যেও আনন্দ সঞ্চার করি আমরা, নইলে লোকে সইতে পারে না দুঃখদারিদ্র্য সংঘাত ও ধ্বংস। আমরা ঠিক থাকলে দুনিয়া ঠিক হয়ে যাবে।

২

পূর্ব পাকিস্তান থেকে আমার কাছে বইপত্র বড়ো কম আসে না। সে-সব পড়ে আমি কয়েকটি বিষয় লক্ষ করছি। প্রথমত দক্ষিণ বঙ্গের চলতি ভাষাই লেখকদের প্রিয় ভাষা। আমি স্বয়ং এ ভাষার পক্ষপাতী। সুতরাং আমার আনন্দের কারণ আছে। তা সত্ত্বেও আমি পরামর্শ দেব এ ভাষার মধ্যে পূর্ব-বঙ্গের বৈশিষ্ট্য সঞ্চার করতে। 'যাওয়া' না লিখে 'যাওন', 'থাকা' না লিখে 'থাকন' ব্যবহার করা যায় কি না পরখ করে দেখতে হবে।

দ্বিতীয়ত, আরবী ফারসীর ভাগ আগে যতটা ছিল এখন ততটা নয়। এটা বিস্ময়কর। যাঁরা ইসলামী রেনেসাঁস চান, তাঁরাও আরবী ফারসীর চেয়ে সংস্কৃত শব্দ পছন্দ করেন বেশী। এখানে বলে রাখতে চাই রেনেসাঁস কথাটি কেউ কোনো দিন ধর্মের বেলায় প্রয়োগ করেননি। ধর্মের রেনেসাঁস হয় না। রেনেসাঁস হয় দেশের বা জাতির। ধর্মের হয় রিভাইভাল। যা হোক আরবী ফারসীর ভাগ কমিয়ে দিলেও সংস্কৃতের পরিমাণ বাড়িয়ে দেওয়া ঠিক নয়। সাহিত্য যাদের জন্যে লেখা হচ্ছে তারা দেশের মাটি জল হাওয়ায় মানুষ। তাদের মুখে যদি পোলাও কোর্মা কাবাব তুলে দেন তা হলে তারা বছরে দুচার বার ভোজ্য খাওয়ার সুখ পাবে, কিন্তু দিনে দুবেলা ও জিনিস খেতে দিলে লুকিয়ে লুকিয়ে পান্তা ভাত ও শুঁটকি মাছ খাবে। পোলাও কোর্মার বদলে হবিষ্যান্ন দিলেও তাদের রসনার তৃপ্তি হবে না। লেখকদের কাজ পাঠকদের নিয়ে। পাঠকদের প্রতিদিনের খোরাক নিয়ে। শিশু যদি মাতৃস্তন্য চায়, তবে জননী তাকে ফীডিং বটল দিয়ে মুক্ত হতে পারেন না। ভাষাও একপ্রকার মাতৃস্তন্য।

তৃতীয়ত, লেখকদের নিজেদের মধ্যে মতভেদ দেখা দিয়েছে, মতভেদ থেকে দলাদলি। এটা জীবনের লক্ষণ। এ নিয়ে খুব বেশী মাথা ঘামানো উচিত নয়। কেউ যদি মনে করে থাকেন যে, ঐক্যের নামে সবাইকে একত্র করলে তার পরের দিন সব মতভেদ হাওয়া হয়ে যাবে তবে সেটা দুরাশা। ফ্রান্সের লেখকদের দলাদলির তুলনায় পূর্ব বাংলার বা পশ্চিম বাংলার লেখকদের দলাদলি কিছু

নয়। কতক লেখক যে ইসলাম থেকে প্রেরণা পাবেন এটা স্বাভাবিক। এই অনিশ্চয়তার যুগে ধর্ম যতখানি নিশ্চিতি জোগায় আর কোন জিনিস ততখানি নিশ্চিতি জোগাতে পারে! তেমনি কতক লেখক যে জীবন থেকে প্রেরণা পাবেন এটাও তেমনি স্বাভাবিক। জীবন প্রতিদিনই নতুন। ধর্ম তা নয়। জীবনের আকর্ষণ যদি এক হাত ধরে টানে, আর ধর্ম টানে আর-এক হাত ধরে, তা হলে বেশীর ভাগ শিল্পীই জীবনের সঙ্গে অভিসারে বেরোবে। তা না হলে তারা শিল্পীই নয়। সাম্যবাদ বলে একালে যে এক নতুন ধর্মের আবির্ভাব হয়েছে সেও পারবে না শিল্পীপ্রকৃতির মানুষকে ঘরে ধরে রাখতে। বাঁশির ডাক শুনে বেরিয়ে পড়াই যাদের স্বভাব তারা মোল্লা পুরোহিত বা কমিশার কারও তত্ত্বকথা শুনবে না, তত্ত্বপ্রচার করবে না। বৃথা চেষ্টা।

( ১৯৫৪ )

## বাংলা সাহিত্যের নতুন ধারা

লোকে আশা করেছিল দেশ স্বাধীন হলে নতুন যুগ আসবে জীবনের সব ক'টা বিভাগে। অতএব সাহিত্যেও। সাত বছর পরে দেখছে সে আশা পূর্ণ হয়নি। নতুন যুগ আসেনি জীবনের কোনো বিভাগেই। সাহিত্যেও না। ভাবছে কারণটা কী? দোষ দিচ্ছে একে তাকে ওকে। স্বাধীনতাকেও সন্দেহ করছে।

এখন ব্যাপারটা হলো এই। মোগল আমল যখন শেষ হয়ে যায় তখন সেই সঙ্গে মধ্য যুগও শেষ হয়ে যায়। ইংরেজ আমল যখন শেষ হয় তখন আধুনিক যুগ কিন্তু শেষ হয় না। আধুনিক যুগ চলতে থাকে। এই চলতে থাকা শোভাযাত্রার থেকে ইংরেজ কখন এক সময় সরে পড়েছে, কিন্তু আর সবাই এগিয়ে চলেছে। কন্‌টিনিউইটির তুলনায় ডিস্‌কন্‌টিনিউইটি সামান্য।

পলাশীর পর কিন্তু কন্‌টিনিউইটির তুলনায় ডিস্‌কন্‌টিনিউইটি ছিল অসামান্য। গোটা মধ্য যুগটাই শোভাযাত্রা থেকে সরে গেল, শুধু নবাব সরকার নয়। এল আধুনিক যুগ। প্রথমে শাসন-ব্যবস্থায়, তার পরে বিচার-ব্যবস্থায়, তার পরে শিক্ষা-ব্যবস্থায়, তার পরে শিল্প-ব্যবস্থায়। ইউরোপে আধুনিক যুগ হচ্ছে তিনটি কি চারটি বড়ো বড়ো মুভমেন্টের যোগফল। একটির নাম রেনেসাঁস। একটির নাম রেফর্মেশন। একটির নাম ফরাসী বিপ্লব। আর একটির নাম শিল্পবিপ্লব। এক এক করে এগুলির প্রতিধ্বনি ভারতে পৌঁছল। এর যোগফল ভারতের জীবনের সর্বস্তরে আধুনিকতা সঞ্চার করল। সাহিত্যেও।

মধ্য যুগের বাংলা সাহিত্যের সঙ্গে আধুনিক যুগের বাংলা সাহিত্যের নামমাত্র পারম্পর্য আছে। প্রথম প্রথম দেখা গেল খোলটা পুরনো, কিন্তু নলচেটা নতুন। তারপর দেখি নলচেটাও বদলে গেছে, এখন খোল আর নলচে দু-ই নতুন। ছাপাখানা ছিল না, ছাপাখানা হলো। গদ্য ছিল না, গদ্য হলো।

প্রবন্ধ ছিল না, প্রবন্ধ হলো। উপন্যাস ছিল না, উপন্যাস হলো। ছোট গল্প ছিল না, ছোট গল্প হলো। নাটক ছিল না, নাটক হলো। অমিত্রাক্ষর ছিল না, অমিত্রাক্ষর হলো। সনেট ছিল না, সনেট হলো। এমনি কত কী ছিল না, কত কী হলো। আবার তার প্রত্যেকটির কত রকম বিবর্তন হলো। কেবল রূপ বা গড়ন নয়, ভাব অন্য প্রকার হলো, মূল্য অন্য প্রকার হলো। আধুনিক বাঙালীর চিন্তাপ্রণালী ও মূল্যবোধ পরিবর্তিত হতে হতে যেখানে এসে ঠেকেছে সেখানে আধুনিক ইংরেজের সঙ্গে তার খুব বেশী প্রভেদ নেই। তার চেয়ে বেশী প্রভেদ তার নিজের পূর্বপুরুষের সঙ্গে।

ইংরেজের সঙ্গে ঝগড়াও চলছিল, তলে তলে ফয়সালাও চলছিল। আসলে ওটা আধুনিক যুগের সঙ্গে। আমি চারটি মুভমেন্টের উল্লেখ করেছি। আরো কয়েকটির নাম ন্যাশনালিজম্, লিবারলিজম্, ডেমক্রেসী, সোশ্যালিজম। ইংরেজ চলে গেছে বলে এগুলি চলে যায়নি। এসব ভাবধারা আমরা এমন বেমালুম আত্মসাৎ করেছি যে যারা জানে না তারা বুঝতে পারে না কোন কোন উৎস থেকে আমরা প্রেরণা পাচ্ছি। এর প্রত্যেকটির ইতিহাস দীর্ঘ ও বিচিত্র। এ ইতিহাস বিশ্বমানবেরই ইতিহাস, কোন দেশে ঘটেছে সেটা এমন কিছু ধর্তব্য নয়। এর সঙ্গে কয়েকটি দেশীয় ভাবধারাও যুক্ত হয়েছে। কিন্তু তার দ্বারা আধুনিকতা মধ্যযুগীয়তায় পরিণত হয়নি।

এখন এই যে কন্‌টিনিউইটি এটা এত বেশী জায়গা জুড়েছে যে ইংরেজ সরকারের তিরোধান বিশেষ কোনো ডিস্‌কন্‌টিনিউইটির অনুভূতি জাগায়নি। ডিস্‌কন্‌টিনিউইটি যেটুকু দেখছি সেটুকু দেশ বিভাগেরই ফলে। এটা একটা ঘটনা মাত্র। একটা ভাবধারা বা মুভমেন্ট নয়। এ রকম ঝড়ঝাপটায় সাহিত্যের ওলটপালট হয় না। সমাজেরও না। একে বাদ দিলে গত সাত বছরে আর কী ঘটেছে যার ফলে সাহিত্যে যুগ পরিবর্তন দেখা দেবে? মানুষের মন বদলে দেবার মতো ব্যাপার এ নয়। তবে হাঁ, কিছু দিনের জন্যে পাগল করে দেবার মতো বটে। মন বদলে যেত যদি অহিংসার জয় হতো। সাহিত্যেও তার রং ধরত।

এই পর্যন্ত বলার পর বাকি যা বলবার থাকে তা এই যে সাত বছরে অনেক নতুন বই বেরিয়েছে, নতুন স্বাক্ষর চোখে পড়েছে। বিদেশী বই রাশি রাশি তর্জমা হচ্ছে। যেসব বিষয় সাহিত্যে অপাংক্তেয় ছিল সেসব বিষয় পংক্তিভোজনে বসে গেছে। নিষিদ্ধ বিষয় লেখা আগেকার মতো ধিক্কার জাগায় না। সাজাও নেই। তবে একটা সহজাত দায়িত্ববোধ লক্ষ করা যায় এটা স্বাধীনতার সুফল।

গদ্য রচনায় বাঁধুনি আসছে। আবোল-তাবোল কমে আসছে। ফেনিলতা, উচ্ছ্বাস, গালিগালাজ কম্‌তির মুখে। বাংলা গদ্য আগের চেয়ে আঁটসাঁট, বিস্তর লেখক আজকাল ভালো গদ্য লিখছেন। পদ্য রচনাতেও যত্নের পরিচয় পাচ্ছি। তবে বাচালতার অবসান দেখছিনে। বাংলার কবিরা যেদিন বাক্‌-সংক্ষেপে অভ্যস্ত হবেন সেদিন মনে হচ্ছে এখনো সুদূর। কবিতায় ছন্দের কাজ

প্রচুর হয়েছে। এখন যদি একটু সুর লাগে তো আনন্দের কারণ হয়। সুর বলতে আমি গানের সুর বলছিনে। কবিতার নিজের সুর।

কাজ সব চেয়ে উল্লেখযোগ্য হচ্ছে রম্য রচনায়। সাহিত্যের এই বিভাগটি অপেক্ষাকৃত নতুন। যে মেজাজ থাকলে রম্য রচনা ওতরায় সে মেজাজ বহু লেখকের মধ্যে লক্ষ করছি। একসঙ্গে এতগুলি খোশ মেজাজের বুলবুলি গলা ছেড়ে রম্য রচনা ধরেছেন, এতে আমিও খুশি। আশা করি গল্প উপন্যাসের ভিড় একটু কমবে। শুনতে পাই বিক্রী সব চেয়ে বেশী রম্য রচনার।

ছোট গল্প ও উপন্যাসে বিষয়বৈচিত্র্য লক্ষ করবার মতো। জীবনের নানা অভিজ্ঞতার দিকে বাঙালীর দৃষ্টি পড়েছে। তা হলে নাটক কেন হয় না? কেন হয় না জীবনী? বানানো জীবনী নয়, তথ্যনিষ্ঠ জীবনী। বিচারকের মেজাজ দিয়ে লেখা। ভক্তের মেজাজ দিয়ে নয়। রম্য রচয়িতার মেজাজ দিয়ে নয়। আমার আশঙ্কা হয় রম্য রচনাই সাহিত্যের অন্যান্য বিভাগে আসন পেতে বসেছে। এমন কি উপন্যাসেও। রম্য রচনা হচ্ছে এক জাতের কক্‌টেল। আর কক্‌টেল পার্টি হচ্ছে একালের বৈশিষ্ট্য।

তবে সীরিয়াস সমালোচনাও কিছু কিছু চোখে পড়ছে। প্রধানত বাম-পন্থীদের কাজ। অনেক সময় মত মেলে না, তবু পড়তে ভালো লাগে। এঁরা পড়াশুনা করেন, তথ্যের উপরেই এঁদের ঝোঁক। তবে এঁদের কতকগুলি শাস্ত্র-আছে যার অভ্রান্ততায় এঁরা নিঃসন্দেহ অথচ আমরা সন্দিহান। আর এই শাস্ত্র-গুলি সাহিত্যশাস্ত্র নয়।

মনে হয় সাধারণ পাঠক এখনো মিষ্টি কথার কাঙাল। কথার পর কথা সাজিয়ে গেলেই তার মন পাওয়া যায়। কিন্তু কতক পাঠক তৈরি হয়েছে যারা ভাবতে রাজি। এরা খাঁটি প্রবন্ধ চায়। কিন্তু চাহিদা অনুসারে জোগান নেই। ঐ প্রাচ্য দর্শন উপনিষৎ ইত্যাদির পঞ্চামৃত—সেও এক রকম কক্‌টেল—প্রায় অপাঠ্য হয়ে এসেছে। সত্যিকারের ভালো প্রবন্ধ বিরল।

সব দিক বিবেচনা করলে ছোট গল্পকেই শিরোপা দিতে হয়। তার পরে কবিতাকে। দশ বিশ বছর পরে যদি কিছু স্থায়ী হয় একালের তবে তার একটা বড়ো অংশ কবিতা। এর সঙ্গে যদি কিছু গল্প উপন্যাসও থাকে তবে প্রায় সব কথাই বলা হয়ে গেল।

না, আরো একটু বাকি। নতুন ধারার ইঙ্গিত দিতে চাই। আধুনিকতার থেকে বিযুক্ত হয়ে নয়, লোকসংস্কৃতির সঙ্গে সংযুক্ত হয়ে সাহিত্যে নবযুগ আসবে। যুগটাই ধীরে ধীরে বা দ্রুতবেগে জনগণের অভিমুখে চলেছে, কিংবা বলতে পারো, জনগণকে নিজের অভিমুখে টেনে আনছে। এই যে জনসংযোগ এটা রাজনীতিক্ষেত্রে যেমন রূপই নিক না কেন, সাহিত্যে এর রূপ হবে আধুনিক সংস্কৃতির সঙ্গে লোক সংস্কৃতির সংগম। কেমন করে এটা সম্ভব হবে জানিনে, কিন্তু এই একমাত্র পথ। এ পথে যারা চলবে তারা আপাতত একলা চলবে। যদিও এর মধ্যে জনগণের কথা আছে তবু এ পথ জনপ্রিয়তার পথ নয়।

কারণ এর মধ্যে যুক্তি তর্ক বিচার বিবেক তথ্যনিষ্ঠতা আয়াস অনুশীলন ডিসিপ্লিন উচ্চতর মূল্যবোধ রসজ্ঞান ও চিরন্তন সত্যের স্বীকৃতি রয়েছে। এসব বিষয়ে লক্ষ্য স্থির রাখলে জনপ্রিয় হওয়া দুষ্কর। তা বলে জনগণের উপরে অভিমান করে শব্দকল্পদ্রুম খুলে দুর্বোধ্য ভাষায় প্রতীক রচনা করাও ঠিক নয়।

(১৯৫৪)

১৭ই এপ্রিল ১৯৫৪ রবিবার ন্যাশনাল হাইস্কুল ভবনে অনুষ্ঠিত সাহিত্য বাসরে প্রদত্ত ভাষণ। সভাপতি শ্রীযদুনাথ সরকার।

## ভারতীয় সংস্কৃতির স্বরূপ

চল্লিশ-পঞ্চাশ বছর আগে আমাদের বাল্যকালে রবীন্দ্রনাথ প্রমুখ মনীষীর কাছে আমরা এই শিক্ষাই লাভ করেছিলুম যে ভারতের সংস্কৃতি হচ্ছে গঙ্গা-যমুনা-সরস্বতীর মতো তিনটি স্রোতের ত্রিবেণীসংগম। প্রাচীন আর্য বা হিন্দু। মধ্যযুগীয় মুসলিম বা সারাসেন। আধুনিক ব্রিটিশ বা ইউরোপীয়।

গান্ধীজীর অসহযোগ আন্দোলনের সময় একটি বেণী ছাঁটা হলো। ইংরেজের সঙ্গে তখন আমাদের শত্রুতা চলছে। সুতরাং আমাদের সংস্কৃতি যে তাদের সংস্কৃতির কাছে ঋণী, এ চিন্তা আমাদের অসহ্য লাগত। ভারতীয় সংস্কৃতি থেকে ইউরোপের দান বাদ দিলে যা থাকে তা হিন্দু-মুসলমানের যৌথ সম্পদ। গঙ্গা-যমুনার যুক্ত বেণী। সরস্বতী একদম লুপ্ত। রবীন্দ্রনাথের এটা ভালো মনে হয়নি। কিন্তু কে শোনে তাঁর প্রতিবাদ! আমরা তখন নিশ্চিত জেনেছি যে গোটা ইংরেজী আমলটাই আমাদের ইতিহাসে প্রক্ষিপ্ত। ওটা আমাদের উপর গায়ের জোরে চাপানো হয়েছে। আমরা যদি ওর দ্বারা সম্মোহিত হই, তবে আমাদের সেটা দাস মানসিকতা। রামমোহন থেকে রবীন্দ্রনাথ পর্যন্ত সবাইকে আমরা দাস মানসিকতায় দাগী করে আত্মপ্রসাদ বোধ করলুম। কেবল ছাড় দিলুম সিপাহী বিদ্রোহের নায়কদের এবং তাঁদের মানসিকতায় দীক্ষিত হিন্দু-মুসলমানদের। খেয়াল ছিল না যে, ইংরেজের উপর রাগ করে আস্ত আধুনিক যুগটাকেই বর্জন করছি।

তার পর বেধে গেল হিন্দু মুসলমানে দাঙ্গা। প্রথম প্রথম তার পিছনে আমরা একমাত্র ইরেজের হাত দেখতে পেলুম। কিন্তু সাম্প্রদায়িক রোয়েদাদের পর আমাদের চোখ থেকে পর্দা সরে গেল। মুসলমানের উপর রাগ যতই বাড়তে থাকল, ততই আসতে লাগল মুসলিম ধারা সম্বন্ধে বিতৃষ্ণা। একটু একটু করে আর একটি বেণী ছাঁটা গেল। সেটা মুসলমানেরও ইচ্ছায়। সংস্কৃতি বলতে আমরা বুঝলুম মুসলিমবর্জিত। তার মানে একাদশ শতাব্দীর পূর্বের। যখন সোমনাথের মন্দির কলুষিত হয়নি। আর ওঁরা বুঝলেন হিন্দুবর্জিত। তার

মানে আরব-ইরান প্রভৃতি মুসলমান অধ্যুষিত দেশের। যেখানকার রাষ্ট্র নাকি ইসলামী রাষ্ট্র।

পাকিস্তান হাসিল হবার পর অনেকে আশা করেছিলেন যে, হিন্দুস্থান প্রতিষ্ঠা হবে। সেখানকার সংস্কৃতিতে কেবলমাত্র গঙ্গাই থাকবে গঙ্গাজলের শুদ্ধতা নিয়ে। যমুনা থাকবে না। সরস্বতী থাকবে না। ইতিহাস থেকে প্রায় হাজার বছর কাটা পড়বে। কিন্তু ইংরেজীর বদলে হিন্দী শিখতে হবে শুনে টনক নড়ল। তখন ইংরেজীর খাতিরে ইংরেজ আমলটাকে কোনো রকমে হজম করা গেল। অন্তত ইংরেজী শিক্ষাটাকে। ইংরেজ আমলটা যত খারাপ হোক না কেন, ইংরেজী শিক্ষার প্রবর্তনটা বেশ ভালো কাজ হয়েছিল। তবে তাতে রামমোহনের বাহাদুরি নেই। তিনি যে মুসলমানদের দ্বারা পরিবৃত থাকতেন। সেটা নিষ্ঠাবান হিন্দুদেরই সুকৃতি। রামমোহন গেলে রবীন্দ্রনাথও যান। ব্রাহ্ম-সমাজ যায়। থাকেন তা হলে "শশধর, হাকস্‌লী ও গুজ্‌"। ইংরেজ আমলে ঐটুকুই আমাদের লাভ। আর সব লোকসান।

এই কয় বছরে মাথা অনেকটা সাফ হয়েছে। তবে যবনবিদ্বেষ এখনো বিদ্যমান। সরস্বতীকে স্বীকার করে নেওয়া হচ্ছে, কিন্তু যমুনাকে না। উত্তর প্রদেশ—যেখানে গঙ্গা-যমুনার সংগম—সেখান থেকে যমুনাকে সর্বতোভাবে সরাতে হবে। শাসনতন্ত্রে উর্দু পড়ানোর বিধান আছে, তবু উর্দু পড়ানো চলবে না। মুসলমান যদি থাকে তো হিন্দী পড়তে বাধ্য। তাও যদি সে পড়ল, তবে তার গোরু খাওয়া বন্ধ করতে হবে। এবার দেখা যাবে কেমন করে সে থাকে! তা সত্ত্বেও যদি থেকে যায়, তবে অন্য কোনো উপায় খুঁজতে হবে। নইলে শুদ্ধি কেমন করে সম্ভব হবে?

সংস্কৃতিকে শুদ্ধ করতে হবে: এ ভূত নামতে চায় না। যা হাজার বছর হলো মিশ্র, আজ তাকে অমিশ্র করার স্বপ্ন দেখা হচ্ছে। হাজার বছর? তার আগেও কি সে মিশ্র ছিল না? শক হুন কুশান ইত্যাদি কি বাইরে থেকে এসে গঙ্গাপ্রবাহে মধ্য এশিয়ার বারিধারা মেশায়নি? আরো আগে আর্য দ্রাবিড় মঙ্গোল কোল ইত্যাদি? বৈদিকের সঙ্গে বৌদ্ধ, ষড়্‌দর্শনের সঙ্গে আরো ছয়টি দর্শন, আস্তিক্যের সঙ্গে নাস্তিক্য? সংস্কৃতির স্বভাবই এই যে, তার মধ্যে বহু স্বতো-বিরোধ থাকে। যে সংস্কৃতি নানা বিবাদী সুরকে সংগতি দিতে জানে না সে তার শুদ্ধতা নিয়ে কালগর্ভে বিলীন হয়। আমাদের সংস্কৃতি যে এখনো বিলীন হয়নি তার কারণ বৈচিত্র্যকে অশুদ্ধ বলে বর্জন করা যৌবনকালে তার স্বভাব ছিল না। এ ভাব এসেছে বৃদ্ধবয়সে। জরাকে যৌবনে পরিণত না করলে সে আমাদের নবলব্ধ স্বাধীনতাকেও জরাগ্রস্ত করবে।

সংস্কৃতির মধ্যে কেবল একটি নয়, একাধিক ধারার স্বর-সংগতি রয়েছে। কী ভাষা, কী সাহিত্য কী সঙ্গীত, কী চিত্রকলা, কী ভাস্কর্য, কী স্থাপত্য, কী বেশভূষা, কী রন্ধনকলা, কী দর্শন, কী বিজ্ঞান, কী সমাজতত্ত্ব—যেদিক থেকেই বিবেচনা করা হোক না কেন, ভারতীয় সংস্কৃতি ত্রিবেণীর জল। শুধু গঙ্গাজল নয়। এমন কি, ধর্মেও সমন্বয়ের চেষ্টা হয়েছে। ইদানীং অবশ্য আর

শোনা যায় না যে, রামকৃষ্ণ পরমহংসদেবের বৈশিষ্ট্য ছিল তাঁর খ্রীস্টীয় ও মুসলমান মতের সাধনা। অবিকল রামমোহন যা চেয়েছিলেন। গান্ধী যা চেয়েছেন। খ্রীস্টধর্ম প্রায় উনিশ শতাব্দী ধরে ভারতের মাটিতে দৃঢ়মূল হয়েছে। ইসলাম প্রায় হাজার বছর ধরে। ভারতের মাটির গুণে তাদেরও পরিবর্তন ঘটেছে, তারাও পরিবর্তন ঘটিয়েছে। তার ফলে বিশুদ্ধ হিন্দু বা বিশুদ্ধ মুসলমান বলে কেউ নেই। বিশ্বাসের দিক দিয়ে সকলেই অল্পবিস্তর মিশ্র।

তিনটি বেণীর মধ্যে গঙ্গা চিরদিনই বড়ো ছিল, চিরদিনই বড়ো থাকবে। তা বলে যমুনা ও সরস্বতী উড়ে যাবে না। রাজনৈতিক মনোমালিন্য থেকে যে বর্জনশীল মনোভাব আসে, তা শেষ পর্যন্ত আপনাকেই বিড়ম্বিত ও বঞ্চিত করে। ইংরেজী পড়ব না, উর্দু শিখব না, দেড়শ বছরকে অবহেলা করব, হাজার বছরকে অবজ্ঞা করব, এতে আমাদেরই ক্ষতি। প্রকৃতিস্থ অবস্থায় মানুষ আত্ম-খণ্ডন করে না। ফিরিয়ে আনতে হবে সেই প্রকৃতিস্থ অবস্থা, যা চল্লিশ-পঞ্চাশ বছর পূর্বেও ছিল। এর জন্যে ইংরেজের বা পাকিস্তানী কর্তাদের শুভবুদ্ধির অপেক্ষায় বসে থাকা যায় না। যা সত্য তা স্বয়ংক্রিয়। তা অন্যের মুখ চেয়ে নিষ্ক্রিয় নয়। ভারতের সংস্কৃতি যদি ত্রিবেণীসংগম হয়ে থাকে, তবে তা এই কয়েক বছরের দুর্ঘটনার ফলে ত্রিধা বিভক্ত হতে পারে না। আমরা যা হয়েছি তা বহু সহস্র বৎসরের বিবর্তনে হয়েছি। তার মধ্যে গত হাজার বছরও পড়ে। গত দেড়শ বছরও পড়ে। মুসলমান আমল ও ইংরেজ আমল অকারণে হয়নি, অকারণও হয়নি। শান্ত ভাবে চিন্তা করলে বোঝা যায়, এসব অবশ্যম্ভাবী প্লাবন আমাদের জাতীয় জীবনের উষরতম মুহূর্তে ঘটেছে ও উর্বরতা বিধান করেছে। ভাঙন অপ্রীতিকর, পলিমাটি প্রীতিকর। ভাঙনের কথা মনে পুষে রাখব না, পলিমাটির উপর নতুন ফসল ফলাব।

ত্রিবেণীর সঙ্গে আমি আর একটি বেণী যোগ করতে চাই। সেটি ভারতেরই চিরউপেক্ষিতঃ লোকসংস্কৃতি। গঙ্গা যমুনা সরস্বতী আমাদের সকলের দৃষ্টি জুড়েছে, দৃষ্টির অন্তরালে রয়েছে ফল্গু। লোকসংস্কৃতির চর্চার জন্যে কোথাও কোনো ব্যবস্থা নেই, বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা তার ধার ধারে না। মাঝে মাঝে গ্রামের গায়কদের শহরে এনে গান করানো হয়, সেটা তাঁদের স্বস্থান নয়, সেখানে তাঁদের উপযুক্ত আবহাওয়া নেই। মাঠের রাখালকে এনে মঞ্চে দাঁড় করালে সে মাঠের অভাবে মিঠে বাঁশি বাজাতে পারবে না। সাঁওতাল সঙ সাজবে। বাউল বৌদ্ধিক হবে। এদের চরিত্রভ্রষ্ট করে কার কী লাভ! লোকসংস্কৃতির দিকে মন যাচ্ছে, এই যা সুফল। কিন্তু এতে বিশ্বাস রাখতে হবে। এটা চতুর্থ একটা ধারা। অথর্ব বেদের মতো সবচেয়ে পুরাতন অথচ সবচেয়ে নতুন। এর ইতিহাস কেউ জানে না, অথচ সকলের ইতিহাস এর মধ্যে সংরক্ষিত হয়েছে। এক একটি রূপকথা প্রায় প্রাগৈতিহাসিক। এক একটি ছড়ার বয়সের গাছপাথর নেই। অথচ মুখে মুখে ঘুরতে ঘুরতে তা নিত্য নবীন।

ভবিষ্যতে যারা সংস্কৃতির গর্ব করবে তাদের এই চারটি পরীক্ষায় উত্তীর্ণ হতে হবে। বৈদিক বৌদ্ধ সংস্কৃতির ম্যাট্রিকুলেশন, মুসলিম সংস্কৃতির ইন্টার-মিডিয়েট, পাশ্চাত্ত্য সংস্কৃতির বি-এ আর লোকসংস্কৃতির এম-এ। ইচ্ছা করলে উল্টো দিক থেকেও পাশ করা যায়। কিন্তু শিক্ষা অসমাপ্ত রয়ে যাবে, যদি এর কোনো একটি অঙ্গ বাদ পড়ে। চারটি অঙ্গ মিলেই আমাদের সংস্কৃতি চতুরঙ্গ।

(১৯৫৫)

## দোটানা

আমি যেসব সামাজিক পরিবর্তন চাই সেসব গ্রামপ্রধান দেশে হবার নয়, হলে শহরপ্রধান দেশে হবে।

অথচ আমি যেসব সাহিত্যিক পরিবর্তন চাই সেসব শহরপ্রধান দেশে হবার নয়, হলে হবে গ্রামপ্রধান বা অরণ্যপ্রধান দেশে।

সামাজিক-আমি'র সঙ্গে সাহিত্যিক-আমি'র এই যে গৃহবিবাদ এটা দীর্ঘকাল ধরে চলেছে। এ বিবাদ থামাবাব একটিমাত্র উপায় আছে। সেটি হচ্ছে সামাজিক-আমি বা সাহিত্যিক-আমি এর কোনো একটির আত্মবিসর্জন।

আমার সাহিত্যিক-আমি কিন্তু নাছোড়বান্দা। তাকে দমন করার চেষ্টা অনেক বার হয়েছে। কতবার আমি লেখা ছেড়ে দিয়েছি। নামমাত্র লিখেছি। কিন্তু কোনো মতেই তার হাত এড়াতে পারিনি। তার কিছু বলবার আছে, না বলে সে ছাড়বে না। দেশের লোক শুনতে চাইলেও সে বলবে । না চাইলেও সে বলবে। এমন লেখা আমার কল্পনায় আছে যা আমি লিখে রেখে যাব, ছাপতে দেব না, ছাপা হবে অনেক বছর পরে। আমি বেঁচে থাকতে নয় বোধ হয়। সাহিত্যিক-আমি বড়ো কঠিন লোক।

আর সামাজিক-আমি ? সেটিও কম নাছোড়বান্দা নয়। ত্রিশ বছর ধরে আমি বার বার বলে আসছি, আর না। আমাকে দিয়ে সামাজিক বিষয়ে লেখা আর হবে না। আমি থাকব তার ঊর্ধ্বে। সৌন্দর্যলোকে। আমার বিহার চিরন্তনের তীরে! কিন্তু এমনি আমার কপাল, যেখানে যা কিছু ঘটবে তা আমার নজরে পড়বে। না পড়লে বন্ধুরা বাড়ি বয়ে এসে নজরে পড়াবে। বা চিঠি লিখে নজর টানবে। তারপর চালাও কলম। সামাজিক-আমিও বড়ো কঠিন। ছাপা হোক না হোক সেও লিখবেই। অন্তত বলবেই।

এই দুই আমি'র একটাকে বাদ দিয়ে আরেকটাকে বেছে নিতে বললে আমি অবশ্য সাহিত্যিক-আমিকেই বেছে নেব। কিন্তু আমি কমলীকে ছাড়লেও কমলী আমাকে ছাড়বে না। সে-ই আমাকে বেছে নেবে। এর কোনো প্রতিকার নেই। আমি দেখছি আমাকে আমার এই গৃহবিবাদ চালিয়ে যেতে হবেই। যত দিন বাঁচি।

কিন্তু আমার রুচিটা সাহিত্যের দিকেই বেশী। সুতরাং গ্রামের দিকে, পাহাড়ের দিকে, সমুদ্রের দিকেই। সৃষ্টিপ্রেরণার পক্ষে শহর ভালো নয়, গ্রাম ভালো, সমুদ্র ভালো। প্রকৃতির সঙ্গে, প্রাকৃত মানুষের সঙ্গে সাযুজ্য চাই। এ না হলে সৃষ্টি করতে পারিনে। আমাকে শহর থেকে দূরে সরে যেতে হবে। কিন্তু দেশের বিবর্তন আপাতত শহরের অভিমুখে চলবে। সেই ভালো।

(১৯৫৫)

## আফ্রিকার কথা

সেদিন কোন আসমান থেকে নেমে এলেন আপনি। এসেই বললেন আফ্রিকার কথা। যে আফ্রিকা আপনার চোখে দেখা। যে চোখ দিয়ে ধারা বয়েছে।

আমাকে বললেন, "আপনিও একবার দেখে আসুন আফ্রিকা।"

আমি বললুম, "আমি গেলে আমিও তো কাঁদতুম। ও ছাড়া আর কী করতে পারতুম!" তার পর খুলে বললুম আপনাকে আমাদের নিজেদের দেশের কথা। আমার কাজ এইখানে। ঘর ভেঙে গেছে, ভাইয়ে ভাইয়ে ঝগড়া এখনো মিটল না। বাঙলীর দুর্গতির অবধি নেই। এ দুর্গতির পিছনে দুর্মতি। কবে এরা প্রকৃতিস্থ হবে, কেমন করে হবে, ভাবতে যদি হয় এসব ভাবি আগে। তার পর আফ্রিকার কথা।

কিন্তু আপনার চলে যাওয়ার পর থেকে দেখছি আফ্রিকাই আমাকে পেয়ে বসেছে। জানি, কিছু করবার নেই। তবু কোন পথে মঙ্গল তা বুঝতে চেষ্টা করছি।

বিংশ শতকের মধ্যভাগে কয়েকটি সুসভ্য জাতির লোক প্রকারান্তরে ক্রীতদাস প্রথা চালিয়ে যাচ্ছে, বহির্জগৎকে জানতে দিচ্ছে না। বহির্জগৎ যদি বা জানতে পাচ্ছে পরের এলাকায় হস্তক্ষেপ করতে পারছে না, করতে চাইছে না। উচিতও নয় হস্তক্ষেপ। আমাদের পঞ্চশীল নীতি পরের ঘরের ব্যাপারে হস্তক্ষেপ পরিহার করতে বলে। সুতরাং কোনো এক ইউরোপীয় শক্তি যদি তার সাম্রাজ্যের কোনো এক অঞ্চলে সক্ষম মানুষদের ধরে বেঁধে বহু দূরে চালান দেয় ও খনির কাজে বা খামারের কাজে লাগায়, যদি অনিচ্ছুকের হাত কেটে দেয় বা পায়ে বেড়ী পরায়, যদি শিকল দিয়ে বেঁধে দলকে দল লোককে নিবিড় অরণ্যে গাছ কাটতে পাঠায় ও তাদের কঙ্কালে পথ ছাওয়ায়, যদি পারিশ্রমিক না দিয়ে তার বদলে দেয় মদ তা হলে আমরা দু পক্ষের মাঝখানে দাঁড়িয়ে এক পক্ষকে নিবৃত্ত ও অপর পক্ষকে সুরক্ষিত করতে পারিনে। সেদিক থেকে আমরা অক্ষম।

কিন্তু আমরা ধিক্কার দিতে পারি, প্রতিবাদ করতে পারি। বিশ্বের জনমত সব শক্তির উপরে। বিশ্বের বিবেক সব সরকারের উর্ধ্বে। বাইরে থেকে হস্তক্ষেপ এক কথা, উপর থেকে নৈতিক চাপ অন্য কথা। দুটো যদি ঘুলিয়ে না যায় তা হলে নিঃস্বার্থ নিষ্কাম বিবেকী ব্যক্তিদের ধিক্কার ও প্রতিবাদ অনেক দূর যেতে

পারে। আগের মতো প্রকাশ্যে বুক ফুলিয়ে অত্যাচার যে চলছে না, এটা এইসব ধিক্কার ও প্রতিবাদের ফলেই।

তার পর আজকাল ইউনাইটেড নেশনস হয়েছে। ইন্টারন্যাশনাল লেবার অর্গানাইজেশন রয়েছে। আফ্রিকার শাসকরা এসব সংস্থায় যোগ দিয়েছেন। এই সূত্রে আন্তর্জাতিক জনমত তাঁদের কানে সব সময় পৌঁছচ্ছে। তাঁদেরকেও পদে পদে জবাবদিহি করতে হচ্ছে। আইনত তাঁরা বাধ্য নন। কিন্তু ন্যায়ত বাধ্য। ইন্টারন্যাশনাল ল-র এখনো শিশু অবস্থা। কিন্তু ইন্টারন্যাশনাল ইউসেজ বা লোকাচার শৈশব অতিক্রম করেছে। তা না হলে আমাদের এই সনাতন ধর্মের দেশে বহুবিবাহ রাতারাতি রদ হতো না। আর পাকিস্তানের শরিয়তী বেহেস্তে হুরী পরীদের মধ্যেও বহুবিবাহের বিরুদ্ধে বিদ্রোহের লক্ষণ দেখা যেত না।

আন্তর্জাতিক সদাচার আফ্রিকার অত্যাচারীদের শান্তিতে থাকতে দেবে না। শুনতে পাই সেখানে মানুষকে বিনা দোষে বা নামমাত্র অপরাধে জেলে পাঠানো হয়, জেল থেকে বড়ো বড়ো জোতদার সাহেবদের জমিতে বেগার খাটতে চালান দেওয়া হয়। কয়েদীর শ্রমের মূল্য নেই। এক একজন জোতদার হয়তো এক এক লাখ একর জমি দখল করে বসে আছে, নিজে চষতে পারে না, পয়সা খরচ করে মুনিষ খাটাতে রাজি নয়। আর মুনিষও এমন যে পয়সার জন্যে খাটবে না, পয়সার দাম বোঝে না। পয়সার জন্যে ঘরবাড়ি ছেড়ে দূর দেশে গিয়ে মেহনত করতে চায় না। তারা যদি যে যার ঘরে পড়ে থাকে তা হলে আফ্রিকার খনি খামার কলকারখানা অচল হয়, দেশের বিকাশ হয় না, শ্বেতাঙ্গদের তো লোকসান হয়ই, কৃষ্ণাঙ্গদেরও জীবনযাত্রার পরিবর্তন হয় না। আফ্রিকার রূপান্তরের ঐতিহাসিক প্রয়োজন আফ্রিকার অত্যাচারিতদেরকেও শান্তিতে থাকতে দেবে না।

সকলের কাছে শুনি আফ্রিকার রূপান্তর জোর কদমে চলেছে। এমন কি ভারতের চেয়েও জোরসে। জোরসে চলার ঐতিহাসিক প্রয়োজন মেনে নিলে জোর জুলুমকেও সম্পূর্ণ এড়ানো যায় না। শিল্পবিপ্লবের গোড়ার দিকে ইংলণ্ডেও জোর জুলুম হয়েছিল, রাশিয়াতে এখনো হচ্ছে। চীনেও। সেসব দেশে বর্ণভেদ নেই। অত্যাচারী ও অত্যাচারিত উভয়েরই গাত্রবর্ণ এক। আফ্রিকায় যদি বর্ণভেদ না থাকত তা হলেও জোর জুলুম থাকত। সেটা অল্প সময়ের মধ্যে অধিক শ্রীবৃদ্ধির একটি শর্ত। আফ্রিকার রূপান্তর গত দেড়শ বছরের মধ্যে যতটা হয়েছে আগামী পঞ্চাশ বছরের মধ্যে তার বহুগুণ হবে। নতুবা সে অন্যান্য মহাদেশের সঙ্গে পাল্লা দিতে পারবে না। পশ্চাৎপদ থেকে যাবে। এ ত্বরান্বিত বিকাশ যে পদ্ধতিতেই হোক না কেন—ক্যাপিটালিস্ট বা কমিউনিস্ট—জোর জুলুম একেবারে বাদ দেওয়ার সম্ভাবনা কম। তবে আন্তর্জাতিক সদাচার যদি সর্বদা সক্রিয় থাকে তা হলে অত্যাচারীও উপরওয়ালার ভয়ে সন্ত্রস্ত থাকবে। সে উপরওয়ালা হচ্ছে বিশ্বজনমত। ইউনাইটেড নেশনস। ইন্টারন্যাশনাল লেবার অর্গানাইজেশন। খ্রীস্টীয় চার্চ।

খ্রীস্টধর্মের হয়েছে জীবনসংকট। তার প্রতিষ্ঠাতা নির্দেশ দিয়ে গেছেন,

তোমরা সব দেশে যাও, সব মানুষের কাছে সুসমাচার পেঁীছে দাও। সসুমাচার কী? সব মানুষ ভাই ভাই। সকলেই এক পিতার সন্তান। কিন্তু আফ্রিকায় যাঁরা এই বাণী পেঁীছে দিতে গেছেন তাঁদের অনেকেই অন্তরে অন্তরে স্বীকার করতে রাজি নন যে শাদা ও কালো ভাই ভাই। তাঁদের বেশ কিছু লোক আফ্রিকার কালো মানুষকে মানুষ বলে গণ্য করেন না, ওরা যদি মানুষ হয়ে থাকে তো বনমানুষ। খ্রীস্টধর্ম তা হলে ওদের জন্যে নয়। অথচ খ্রীস্টধর্ম প্রচার করতেই এঁরা সেখানে গেছেন, শোষণ বা শাসন করতে নয়। ঘটনার গতি যে দিকে চলেছে তা দেখে মনে হয় খ্রীস্টধর্ম আফ্রিকায় আর প্রসার লাভ করবে না। গত শতাব্দীতে যেমন ভারতে ধীরে ধীরে থেমে গেল এই শতাব্দীতে তেমনি আফ্রিকায় ক্রমে ক্রমে থেমে যাবে। কেনিয়াতে কিকিয়ুদের সংখ্যা দশ লাখের মতো। তিন বছরের বিদ্রোহের ফলে আট হাজার জনের উপর নিহত হয়েছে, তার অর্ধেক আহত অবস্থায় ধরা পড়েছে। সাতশ জনকে ফাঁসি দেওয়া হয়েছে। সত্তর হাজার বন্দীশালায় আছে। এ হলো গত মে মাসের হিসাব। লোকসংখ্যা যেখানে দশ লাখের মতো সেখানে এত বড়ো ত্যাগ আধুনিক ইতিহাসে কে কোথায় দেখেছে? আমাদের লোকসংখ্যা চল্লিশ কোটি। আমরাও কি তিন বছরে এই পরিমাণ ত্যাগ করেছি? তা সত্ত্বেও কিকিয়ুদের মনোবল ভেঙে যায়নি। তারা আত্মসমর্পণ করেনি। মশা মারতে কামান দাগার মতো এরোপ্লেন থেকে বোমা বর্ষণ করেও তাদের দমন করতে পারা যায়নি। ইংরেজের পক্ষে এটা নৈতিক পরাজয়। খ্রীস্টধর্মের পক্ষেও। কারণ কিকিয়ুরা মনের জোর পাচ্ছে তাদের প্রাচীন ধর্ম থেকে, নতুন ধর্ম থেকে নয়। যে ধর্ম অত্যাচারিতের পক্ষে না দাঁড়িয়ে অত্যাচারীর পক্ষে দাঁড়ায় তার কাছে বিদ্রোহীরা কিসের প্রেরণা পাবে? মাথা হেঁট করার, না মাথা উঁচু করার?

কিকিয়ুদের হয়তো পোকামাকড়ের মতো মেরে শেষ করে দেওয়া যাবে, কিন্তু প্রাচীন ধর্ম থেকে ত্যাগের প্রেরণা পেয়ে বছরের পর বছর বিদ্রোহ চালিয়ে যাওয়া সেইখানে শেষ হয়ে যাবে না। মাঝখানে মন্দা পড়বে। তার পর আবার বাধবে। এক আধ শতাব্দী একটা মহাদেশের জীবনে এমন কিছু দীর্ঘ সময় নয়। এশিয়ার মতো আফ্রিকাও একদিন মুক্ত হবে। কিন্তু ততদিনে খ্রীস্টধর্মের মর্যাদা কাদায় নেমে থাকবে আর ইউরোপীয় জাতিগুলির মর্যাদা ধুলোয় মিশে থাকবে। এটা বুঝতে পেরে এখন থেকে উদার নীতি অবলম্বন করাই শ্রেয়। কিন্তু তার উদ্যোগ যা দেখছি তা ছেলে ভোলানোর মতো। তাতে মড়ারেট আফ্রিকানরা ভুলতে পারে, কিন্তু লড়নেওয়ালা আফ্রিকানরা ভুলবে না। এ লড়াই অনেক দূর গড়াবে।

এটা অহিংস লড়াই নয়। যারা লড়ছে তারা সভ্যজাতির লোকও নয়। তারা যদি অশ্লীল দীক্ষা নেয়, নররক্ত পান করে, বীভৎস প্রক্রিয়ার আশ্রয় নেয় আমরা তার সমর্থন করব না। কিন্তু তাদের নিন্দা করার আগে এটাও ভেবে দেখব যে তাদের শত্রুরাও তো তাদের মানুষ বলে গণ্য করছে না। দেখবামাত্র গুলী করছে। স্ত্রী যাচ্ছে স্বামীকে খাবার দিতে। তাকেও গুলী করতে বাধছে না।

ঐটুকু দেশে ওদের হাতে কী-ই বা অস্ত্র আছে বা থাকতে পারে! কিন্তু ওদের বিরুদ্ধে ব্যবহার করা হচ্ছে আধুনিকতম মারণাস্ত্র। যারা ব্যবহার করছে তারা সভ্যতার জাঁক করে। তাদের এরোপ্লেন আছে। বোমা আছে। এটা ভালো করে সমঝিয়ে দেওয়া হচ্ছে। আমরা কখনো এর সমর্থন করব না। কিকিয়ুদের এমন কোনো সুনাম নেই যে নষ্ট হবে। হলেও তারা প্রাণের দায়ে লড়ছে। কিন্তু ইংরেজের সুনাম নষ্ট হলে ইংরেজের ভবিষ্যৎ অন্ধকার। তাকেও নেমে যেতে হবে আফ্রিকাবাসীর সমতলে। বর্বরতার রসাতলে। এতেও যদি ইংলণ্ডের জনমত বিক্ষুব্ধ না হয় তবে বুঝতে হবে সভ্যতার নেতৃত্ব তাদের হাত থেকে চলে গেছে।

তবে আফ্রিকানদের মনে রাখতে হবে যে প্রাচীন যুগে ফিরে যাওয়ার পথ চিরকালের মতো বন্ধ হয়ে গেছে। ট্রাইবাল সমাজ ব্যবস্থা তো হাজার হাজার বছর ধরে পরীক্ষা করা গেল। একই পরীক্ষা আর কত কাল চলবে! ইতিহাস নতুন কোনো পরীক্ষা চায়। প্রকৃতিরও নিয়ম তাই। আফ্রিকানরা যা জানে তার মায়া কাটিয়ে যা জানে না তার শিক্ষা নিক। নিতে হলে ইউরোপের কাছেই নিতে হবে। সুতরাং ইউরোপের সঙ্গে বিচ্ছেদ কখনো কাম্য হতে পারে না। আর খ্রীস্টধর্মের বর্তমান প্রচারকরা দীনাত্মা ও তাঁদের স্বজাতীয়রা দুরাত্মা হলেও তার প্রবর্তকের আত্মা মহান। সব মানুষকেই তিনি ভালোবেসেছেন। তাঁর ধর্মের মূলনীতি সব মানুষের জন্যে। খ্রীস্টীয় মূলনীতি বৌদ্ধ মূলনীতি মানবজাতির সম্পদ। যারা নাস্তিক তাদের জীবনেও খ্রীস্টীয় বৌদ্ধ গান্ধীয় মূলনীতির স্থান আছে। আফ্রিকানরা একে অগ্রাহ্য করতে পারে না। দীক্ষা নিয়ে খ্রীস্টান হয়তো হবে না। নাই বা হলো। কিন্তু খ্রীস্টীয় মূলনীতির চেয়ে বড়ো কিছুর সন্ধান না পেলে তারই প্রয়োগ করতে হবে। ট্রাইবাল নীতি যদি তার চেয়ে বড়ো হয়ে থাকে তবে অন্য কথা। কিন্তু ছোট হয়ে থাকলে তার ঊর্ধ্বে ওঠা উচিত।

তেমনি গত কয়েক শতাব্দীতে ইউরোপে যেসব আন্দোলন হয়েছে—রেনেসাঁস, রেফর্মেশন, ফরাসী বিপ্লব, লিবারল মতবাদ, ডেমক্রেসি, সোশ্যালিজম, রুশ বিপ্লব—এসব আন্দোলনের পরিধি ইউরোপেই নিবদ্ধ নয়। আফ্রিকাও এর থেকে শিখতে বাধ্য। নতুন যুগের আফ্রিকানদের মন এর দ্বারা তৈরি হবে। কিন্তু ঐতিহ্যকে বর্জন করে নয়।

ঐতিহ্যের কথা উঠলেই সব দেশের মানুষ রক্ষণশীল হয়ে ওঠে। ভালো-মন্দ সুন্দর কুৎসিত সব কিছুকে আঁকড়ে ধরে। আফ্রিকানদের ঝোঁকটাও আমাদের সনাতনীদের মতো। এদেশে যেমন সতীদাহ ওদেশে তেমনি কয়েক রকম কদর্য ও নিষ্ঠুর প্রথা আছে, ঐতিহ্যের নামে সেগুলোর প্রতি আনুগত্য রয়েছে। শিক্ষিত আফ্রিকানদের কাজ হবে এসব ঝাঁট দিয়ে ঘর সাফ করা। নইলে আধুনিক যুগের সঙ্গে তাদের বনবে না। একে তো ইউরোপের সঙ্গে ঝগড়া, তার উপর আধুনিক যুগের সঙ্গে অবনিবনা। দুই ফ্রণ্টে লড়তে গিয়ে তারা হারতে থাকবে। অন্তত একটা ফ্রণ্টে মিটমাট চাই। সেটা আধুনিকতার

ফ্রণ্ট। এ কথা এশিয়া সম্বন্ধেও খাটে। ভারতের ও দ্বিধা কাটেনি। পাকিস্তানের তো নয়ই।

আফ্রিকাকে আধুনিক হতে হবে। এ ক্ষেত্রে ইউরোপ তার শত্রু নয়। বরং সহায়। অথচ অপরাপর ক্ষেত্রে ইউরোপ তার মহাশত্রু। ইউরোপীয়রা কালো রং সইতে পারে না। যেখানে সেটুকু সহিষ্ণুতা আছে সেখানে ধর্মগত অসহিষ্ণুতা। যেখানে চর্ম ও ধর্ম দুই সহ্য হয় সেখানে ছোটলোকের আস্পর্ধা অসহনীয়। আফ্রিকান মাত্রেই ছোটলোক, এই যেমন বাগদী বাউরি চাঁড়াল আর কী! আফ্রিকান মাত্রেই দাসবংশের লোক। দাস বা দস্যু। অবিকল বৈদিক মনোভাব। এর থেকেই এসেছে দক্ষিণ আফ্রিকার আপার্টহাইড বা বর্ণাশ্রম ব্যবস্থা। এর বিরুদ্ধে সমস্ত শক্তি দিয়ে যুঝতে হবে। সে যুদ্ধে সন্ধি নেই। সেই কুরুক্ষেত্রের জন্যে আফ্রিকার মাটি তৈরি হচ্ছে। হবে একদিন রক্তপাত। আফ্রিকায় যেসব শাদা মানুষ থাকবে তারা সন্ধি করে থাকবে, গায়ের জোরে নয়। সন্ধির শর্ত হবে কালো মানুষকে স্বাধীন ও সমান বলে স্বীকার করা। তারা যদি খুশি হয়ে কোনো শাদা মানুষকে ভোট দেয় তা হলেই তিনি তাদের উপর কর্তৃত্ব করতে পারবেন, নয়তো কর্তৃত্বের আশা ছেড়ে দিয়ে এখানকার মতো ব্যবসা বাণিজ্য করবেন। কিন্তু আফ্রিকার মাটিতে সংখ্যাগুরু আফ্রিকানদের দাসত্বের ভিত্তিতে বর্ণাশ্রমী রাজ্য স্থাপন বিনা রক্তপাতে সম্ভব নয়। যুগটা এমন যে মরীয়া হয়ে উঠলে কালো লাল হয়ে যায়। চোখের উপর হলদেও লাল হয়ে গেল। চীনারা যা পারে, কোরিয়ানরা যা পারে, ভিয়েটনামের লোকরা যা পারে আফ্রিকার বুনোরাও তা পারে। মানুষকে অতটা অপদার্থ মনে করাই ভুল। এর পরের অধ্যায়ে হয়তো কিকিয়ুরা কমিউনিস্ট হয়ে যাবে। যেমন একদিন শূদ্ররা মুসলমান হয়ে গেল।

আফ্রিকা উঠবেই। সুপ্ত সিংহের মতোই উঠবে। ভবিষ্যৎ তো তারই। বর্তমানটা না হয় ইউরোপ আমেরিকার। আমরা তা হলে আফ্রিকার জন্যে কাঁদব না। সতর্ক থাকব যাতে আফ্রিকায় আমাদের লোক কোনো রকম ভুল না করে।

(২৪শে সেপ্টেম্বর ১৯৫৫)

( শ্রীঅমিয় চক্রবর্তীকে লিখিত পত্র )

## রাষ্ট্র বনাম নেশন

পাকিস্তানের প্রতিষ্ঠার মূলে এই দুটি ধারণা কাজ করছিল যে সম্প্রদায় হচ্ছে নেশনের সমান এবং নেশন হতে পারে একটিমাত্র সম্প্রদায় নিয়ে।

সাত আট বছর পরে সকলের না হোক অনেকের মন থেকে এ ধারণা মুছে

গেছে। পাকিস্তানের মুসলমান বন্ধুরা এখন চান যে হিন্দু বৌদ্ধ খ্রীস্টান প্রভৃতি অপরাপর সম্প্রদায়ের লোকজন সেখানে বাস করে। বাস করে জিম্মির মতো নয়, নাগরিকের মতো। কিন্তু এখনো তাঁরা উপলব্ধি করতে পারছেন না যে নাগরিকের মতো বাস করা এক কথা ও মিলে মিশে নেশন তৈরি করা আরেক। হাজার হাজার বছর আমরা পাশাপাশি বসবাস করেছি, কিন্তু নেশন গড়তে অক্ষম হয়েছি, নইলে দেশ ভেঙে যাবার অন্য কোনো কারণ ছিল না। পাকিস্তানী বন্ধুরা যদি নেশন গড়ার সংকেত না জানেন, যদি নেশন গড়তে অক্ষম হন তা হলে দেশ ভাঙার কারণটা নির্মূল হবে না, আবার এক ঐতিহাসিক দুর্যোগের অপেক্ষায় মাটির তলায় গুপ্ত থাকবে।

নেশন তৈরি করার সংকেত এই যে জাতীয় স্বার্থ আর সব গণনার ঊর্ধ্বে। সাম্প্রদায়িক স্বার্থ তার কাছে কিছু নয়। জাতির খাতিরে সম্প্রদায়কে খাটো করতেই হবে। যেসব দেশে একটিমাত্র সম্প্রদায়ের বাস তাদের বেলায় যা নিয়ম যেসব দেশে একাধিক সম্প্রদায়ের বাস তাদের বেলায় তা নিয়ম নয়। বহু সম্প্রদায়বিশিষ্ট দেশের বেলায় নেশন বানাবার নিয়ম হচ্ছে সম্প্রদায়কে খাটো করা ও জাতিকে বাড়িয়ে তোলা। এ নিয়ম লঙ্ঘন করলে ইতিহাস ক্ষমা করে না, শাস্তি দেয়। পাকিস্তান যখন আফগানিস্তান বা ইরাক নয়, সেখানকার নিয়ম এখানে খাটতে পারে না। এখানে খাটবে ইংলণ্ডের নিয়ম, আমেরিকার নিয়ম, রাশিয়ার নিয়ম। যেসব দেশে একাধিক সম্প্রদায় বাস করছে সেসব দেশের নিয়ম। সে নিয়ম সম্প্রদায়কে ছোট করা, জাতিকে বড়ো করা, দুটোর তফাৎ সব সময় মনে রাখা, দুটোকে সমান না ভাবা।

পাকিস্তানের লোকপ্রতিনিধিরা এই মুহূর্তে শাসনতন্ত্র প্রণয়নে নিযুক্ত। তাঁদের শুভবুদ্ধির উপর কোটি কোটি নাগরিকের স্থায়ী মঙ্গল নির্ভর করছে। অদূরদর্শীর মতো তাঁরা যদি সম্প্রদায়কে জাতির ঊর্ধ্বে স্থান দেন তা হলে রাষ্ট্র হবে, কিন্তু নেশন হবে না। ইসলামী রাষ্ট্র ইসলামকেই শীর্ষস্থান দেয়, জাতিকে নয়। তা ছাড়া জাতির অন্যতম ধর্মকে একমাত্র ধর্মের মর্যাদা দিলে সাম্যনীতি রক্ষিত হয় না। মুসলমানের সংখ্যা বেশী বলে তাদের ধর্ম-ই একমাত্র ধর্ম বা শ্রেষ্ঠ ধর্ম এ যুক্তি মুসলমান ভিন্ন আর কে স্বীকার করবে? নেশনের ভিত্তি স্বীকৃতি। রাষ্ট্রের ভিত্তি সামরিক শক্তি। নেশন হয় স্বেচ্ছায়। রাষ্ট্র হয় গায়ের জোরে।

শাসনতন্ত্র ব্রিটিশ আমলেও সংরচিত হয়েছিল। তিন তিনবার গোল টেবলের বৈঠক বসে। তার পরে ১৯৩৫ সালের গবর্নমেণ্ট অফ ইণ্ডিয়া য়্যাক্ট পাশ হয়। পাকিস্তানে এখনো সে আইন রদ হয়নি, সেই অনুসারে কাজ হচ্ছে। সে শাসনতন্ত্রের গলদ কোনখানে? গলদ এইখানে যে তাতে শাসকদের ইচ্ছাই জয়ী হয়েছে, শাসিতদের ইচ্ছা জয়ী হয়নি। অর্থাৎ ইংরেজ সকলের সঙ্গে পরামর্শ করেছে, কিন্তু কারো স্বীকৃতির জন্যে উদ্বিগ্ন হয়নি। সেইজন্যে নতুন করে শাসনতন্ত্র তৈরি করতে হলো ভারতে। হচ্ছে পাকিস্তানে।

কিন্তু এবারেও যদি দেখা যায় যে অপরাপর সম্প্রদায়ের স্বীকৃতির জন্যে

উদ্বেগ নেই, শাসক সম্প্রদায়ের ইচ্ছাই জয়ী হয়েছে, শাসিত সম্প্রদায়ের ইচ্ছা জয়ের অংশ পায়নি, তা হলে নতুন শাসনতন্ত্র সর্বজনস্বীকৃত হবে না। তার গোড়ায় গলদ থেকে যাবে। অমন করে রাষ্ট্র হয়, ইংরেজ সরকারও রাষ্ট্র গঠন করেছিলেন, তাঁদের মতো রাষ্ট্র গঠন প্রতিভা আর কার আছে? কিন্তু নেশন গঠনের প্রতিভা অন্য জিনিস। তার নিদর্শন ইংরেজরা তাদের নিজেদের দেশে দিয়েছে, কিন্তু পরের জন্যে তাদের এমন কী মাথাব্যথা যে আমাদের ধরে বেঁধে বা মাথায় হাত বুলিয়ে নেশন করে দেবে? এ কাজ পরের জন্যে পর করে না। এটা আমাদের নিজেদের কাজ। আমরা যদি নেশন গড়ার মতো প্রতিভার অধিকারী হয়ে থাকি তা হলে আমাদের পরবর্তী চতুর্দশ পুরুষ তার সুফল ভোগ করবে। যেমন করছে আমেরিকার লোক ওয়াশিংটন জেফারসন প্রভৃতি দূরদর্শী নেতাদের রোপিত মহীরুহের সুফল ভোগ।

স্বরচিত শাসনতন্ত্রের লক্ষ্য সুদূরপ্রসারী। শত শত বর্ষ পরে যারা জন্মাবে তারা ধন্য ধন্য করবে আজকের শাসনতন্ত্র প্রণেতাদের। এত বড়ো গুরুতর দায়িত্ব যাঁদের উপর বর্তেছে, যাঁরা শুধু আজকের লোকপ্রতিনিধি নন, ভবিষ্যৎ বংশের অনাগত সন্তানেরও প্রতিনিধি, তাঁরা যেন সাময়িক সুবিধা বা কৌশলের কথা না ভেবে বৃহত্তর মঙ্গলের কথা চিন্তা করেন। নয়তো রাষ্ট্র হবে, নেশন হবে না। নেশন ও রাষ্ট্র একসঙ্গে থাকলেও এক জিনিস নয়। তা যদি হতো পৃথিবীর সর্বত্র পুরোনো ধরনের রাষ্ট্র ভেঙে নতুন ধরনের নেশন-স্টেট গড়ার ধুম পড়ে যেত না। মনটাকে হাল আমলের না করলে সাবেক আমলের জের টেনে বেশী দূর চলা সম্ভব নয়। সেকেলে রাষ্ট্র সেকালেই শোভা পেত। একালের রাষ্ট্র নেশন-রাষ্ট্র হবে। সেইজন্যে নেশন গড়া এত দরকারী। আর নেশন গড়তে হলে নতুন ধরনের শাসনতন্ত্র এত জরুরি।

পাকিস্তানের লোকপ্রতিনিধিরা ইচ্ছা করলে এক সম্প্রদায়কে অপর সব সম্প্রদায়ের থেকে পৃথক করতে পারেন। পৃথক নির্বাচন পদ্ধতি বহাল রাখতে পারেন। এমন কি তাকে তফশিলভুক্ত হিন্দুদের প্রতি প্রসারিত করতে পারেন। কিন্তু তেমন করে রাষ্ট্র হতে পারে, নেশন হতে পারে না। এখন পর্যন্ত আর কোনো দেশে হয়নি। দক্ষিণ আফ্রিকাই একমাত্র অন্য দেশ যেখানে এই ধরনের একটা পরীক্ষা দেখতে পাই। সে পরীক্ষা নেশন গঠনের নয়। দক্ষিণ আফ্রিকায় যা গড়ে উঠছে কেউ তাকে নেশন বলবে না। "গড়ে উঠছে" বললেও ভুল বলা হয়। গঠনের প্রতিভা সেখানকার শাসকদের নেই। তারা যা করছে তা গঠন নয়। অমন করে নেশন তো দূরের কথা রাষ্ট্রও গড়া যায় না। রাষ্ট্র গড়ে দিয়েছিল ইংরেজ। তারা সে রাষ্ট্রকে কুক্ষিগত করতে গিয়ে তার কবর খুঁড়ছে।

যৌথ নির্বাচন পদ্ধতি না হলে নেশন গড়ে ওঠে না। তবে যেসব দেশে আদৌ নির্বাচন নেই সেসব দেশের কথা আলাদা। নেশন গঠনের জন্যে তারা অন্য উপায় অবলম্বন করে। যদি নেশন তৈরি করার জন্যে তাদের মাথাব্যথা থাকে। শাসনতন্ত্রের বালাই নেই তাদের। কাজেই তাদের সঙ্গে ভারতের বা পাকিস্তানের তুলনা করা চলে না। পাকিস্তান শাসনতন্ত্রকে মূল্যবান মনে করে।

ভারত তো করেই। এসব দেশে নেশন তৈরির ফরমুলা আমেরিকা বা ইংলণ্ডের অনুসরণ করবে এইটেই স্বাভাবিক। আমেরিকা বা ইংলণ্ড বা অন্য কোনো নির্বাচননির্ভর দেশে পৃথক নির্বাচন পদ্ধতি নেই। এমন কি দক্ষিণ আফ্রিকাতেও না। সেখানে সোজাসুজি ভোট অধিকার সীমাবদ্ধ করা হয়েছে, আরো সীমাবদ্ধ করা হচ্ছে। কিন্তু ভোট অধিকার যাদের আছে তারা যৌথ নির্বাচন পদ্ধতিতে ভোট দেয়। পৃথক নির্বাচন পদ্ধতিতে নয়। পাকিস্তানই একমাত্র দেশ যেখানে ভোট অধিকারীদের বিভিন্ন বিভাগ। তবে শুনেছিলুম শ্লোভাকিয়ায় স্বতন্ত্র নির্বাচন ছিল। কিন্তু সাম্প্রদায়িক নয়।

এখন কথা উঠতে পারে, পাকিস্তান যদি সাম্প্রদায়িক রাষ্ট্র না হয়, যদি পৃথক নির্বাচন পদ্ধতি তুলে দেয়, তা হলে তার বিশেষত্ব থাকবে কী করে? সে কি ভারতের সঙ্গে মিশে যাবে না? তার অস্তিত্বের সার্থকতা কোনখানে?

এর উত্তর দিতে হলে ইতিহাসচর্চা করতে হয়। ইউরোপের কোথাও ক্যাথলিক রাষ্ট্র বা প্রোটেস্টাণ্ট রাষ্ট্র নেই। সর্বত্র সেক্যুলার স্টেট। অথচ বিংশ শতকের মধ্যভাগেও সেখানকার লোকের মন থেকে ক্যাথলিক প্রাধান্যপ্রীতি বা প্রোটেস্টাণ্ট প্রাধান্যভীতি দূর হয়নি। ক্যাথলিকরা পারতপক্ষে প্রোটেস্টাণ্ট প্রাধান্য চায় না। প্রোটেস্টাণ্টরাও পারতপক্ষে ক্যাথলিক প্রাধান্য চায় না। সেইজন্যে দেশমিশ্রণের প্রশ্ন উঠলে একটা না একটা অজুহাতে এড়িয়ে যায়। ইদানীং জার্মানী দু ভাগ হয়ে যাওয়ায় পশ্চিম জার্মানী ক্যাথলিকপ্রধান হয়ে উঠেছে। পূর্ব জার্মানী থেকে ক্যাথলিকরা পালিয়ে এসে পশ্চিম জার্মানীকে ক্যাথলিক-প্রধান করেছে। ফলে সরকার চলে গেছে ক্যাথলিকদের হাতে। কয়েক শতাব্দী পরে সরকার হাতে পেয়ে ওরা যে কাল সকালেই তা আবার প্রোটেস্টাণ্টদের হাতে তুলে দেবে তেমন সুবোধ বালক ওরা নয়। ঐক্যের জন্যে মুখে আস্ফালন করলেও কাজে সেটাকে পেছিয়ে দেওয়ার চেষ্টাই বেশী। আমি যতদূর দেখতে পাচ্ছি জার্মান ঐক্য সুদূরপরাহত। খুব একটা অঘটন না ঘটলে ক্যাথলিকরা ক্ষমতার ঘাঁটি ছেড়ে দেবে না। জার্মানীর মতো প্রগতিশীল দেশে এই ব্যাপার। খুঁটিয়ে দেখলে অন্যত্রও ক্যাথলিক প্রোটেস্টাণ্ট প্রাধান্য প্রীতি বা ভীতি লক্ষ করা যায়। এসব অন্তঃস্রোত রয়েছে বলেই ইউরোপ—অন্ততপক্ষে পশ্চিম ইউরোপ—একজোট হতে পারছে না। এক হওয়া তো দূরের কথা চারশ বছর পরেও কলহের অবসান হয়নি।

তা হলে আমরা কেন অতিমাত্রায় আশাবাদী হতে যাই? কলহ থাকবে, তা সত্ত্বেও সেক্যুলার স্টেট হবে, নেশন হবে, প্রগতি হবে, বন্ধুতাও হবে। অদ্ভুত শোনায়, কিন্তু মানুষের স্বভাব এমনি বিচিত্র ও জটিল। সুতরাং আমরা অতিমাত্রায় নিরাশাবাদীও হব না। দেশবিভাগ মেনে নিয়ে ভেদবুদ্ধি কাটিয়ে উঠতে চেষ্টা করব।

( ১৯৫৫ )

# স্বাধীনতাদিবসের ভাবনা

আবার সেই দিনটি এল যেদিন স্বচক্ষে দেখলুম রাইটার্স বিল্ডিংএর উপর, হাইকোর্টের উপর ইউনিয়ন জ্যাক উড়ছে না, উড়ছে ভারতের জাতীয় পতাকা। আর লাটভবনের উপর উড়ছে রাজাজীর নিজস্ব নিশান। স্বচক্ষে দেখলুম কলকাতার ফোর্ট উইলিয়ম আর ইংরেজের দখলে নয়, সিরাজউদ্দৌলার উত্তরপুরুষের দখলে। সিরাজের আত্মা তৃপ্ত। এত বড়ো পরিবর্তন আড়াই শ বছরে হয়নি। পলাশীর পূর্বেও কলকাতা ইংরেজের ছিল।

সেদিন কলকাতায় যে উদ্দীপনা নিরীক্ষণ করেছি তা দেশবিভাগের শোক ভুলিয়ে দেবার মতো। ক্ষণকালের জন্যে ভুলে গেছি সে বেদনা। পরে কিন্তু সেই ব্যথাই প্রবল হলো। চোখের জলে ভেসে গেল হাসি। প্রতি দিন, প্রতি সপ্তাহ, প্রতি মাস, প্রতি বৎসর ভেবেছি, ভাবতে ভাবতে পাগল হয়ে গেছি—এমন কোনো উপায় কি ছিল না যাতে সাপও মরে লাঠিও ভাঙে না, পরাধীনতাও যায়, দেশবিভাগও হয় না! তার জন্যে না হয় আরো দশ বছর ধৈর্য ধরা যেত। কিন্তু এ যা হলো এ কি ঐক্যের বিনিময়ে স্বাধীনতা নয়!

দেশ এই আট বছরে যত দূর অগ্রসর হয়েছে তার চেয়ে নিশ্চয় আরো বেশী হতে পারত, কিন্তু তার জন্যে দায়ী দেশবিভাগের পরবর্তী বাদবিসংবাদ। এই অধ্যায়টা এখনো শেষ হয়নি, তবে ইতিমধ্যে লোকবিনিময়ে অরুচি এসেছে, যুদ্ধে অনিচ্ছা তো আরো গভীর। দেখেশুনে মনে হয় সাম্প্রদায়িকতার যুগ গেছে। পাকিস্তানের ভিতরের খবর যা কানে আসে তাও এই ধারণার পোষক। সেখানেও সাম্প্রদায়িকতা প্রতি দিন হটে যাচ্ছে। মানুষ মানুষকে ধর্মের দ্বারা চিহ্নিত করতে সব সময় রাজি নয়, এই হলো সেক্যুলার মনোভাবের আদত কথা। নইলে ধর্ম ছাড়তে বা ধর্মে অবিশ্বাস করতে কেউ বলছে না। সেক্যুলার স্টেট ধর্মবিরোধী নয়। ভেদবুদ্ধিবিরোধী। আরো পাঁচ দশ বছর লাগবে ভেদবুদ্ধির প্রভাব ভালো করে কাটিয়ে উঠতে। তাকে সাহায্য করবে অর্থনৈতিক পরিবর্তন। একজন এঞ্জিনিয়ার হিন্দু কি মুসলমান এ গণনার ঊর্ধ্বে না উঠলে বাঁধ ভাঙবে, বান ডাকবে, দেশ ভাসবে। একজন মিস্ত্রী হিন্দু কি মুসলমান এ চেতনা যদি দূর না হয় বয়লার ফাটবে, ফ্যাক্টরি পুড়বে, উৎপাদন বিপর্যস্ত হবে। অর্থনৈতিক পরিবর্তন যত দ্রুত হবে মানুষের সঙ্গে মানুষের অঙ্গাঙ্গী সম্বন্ধ তত গাঢ় হবে। একজন হিন্দুর উপরে বহু মুসলমানের জীবিকা, একজন মুসলমানের উপর বহু হিন্দুর সমৃদ্ধি নির্ভর করবে। তবে এটাকে অর্থনীতির স্তর থেকে সামাজিক স্তরে তুলতে হবে। সামাজিক মেলামেশা অব্যাহত না হলে মনের বিষ যাবে না।

প্রগতির কথা উঠলে যারা রাশিয়ার সঙ্গে চীনের সঙ্গে তুলনা করে তারা ভুলে যায় যে, আমাদের এখানে কেউ সর্বেসর্বা নয়, কাউকে আমরা সর্বেসর্বা হতেও দেব না এখানে। গণতন্ত্র প্রতিষ্ঠা করাই আমাদের প্রথম ও প্রধান কাজ। তার গোড়াপত্তন এই আট বছরে এখানে যতদূর হয়েছে রুশ চীনে ততদূর হয়েছে কি? গণতন্ত্রকে প্রাচ্য দেশের মাটিতে বদ্ধমূল করতে আট বছর কেন,

আশি বছর লেগে যাবে। ততদিন অবশ্য সামাজিক বা অর্থনৈতিক পরিবর্তন অপেক্ষা করতে পারে না। আমাদের নেতারাও এটা উপলব্ধি করেছেন। সেইজন্য তাঁরা গণতন্ত্রের কাঠামো বজায় রেখে সমাজতন্ত্রের পরিকল্পনা নিয়েছেন। তাঁরা এখন পর্যন্ত ব্যর্থ হননি৷ বড়ো রকম যুদ্ধবিগ্রহ না ঘটলে ব্যর্থ হওয়ার সম্ভাবনা সামনের দশ বছরে নেই। এর চেয়ে তাড়াতাড়ি করতে গিয়ে গণতন্ত্র বিসর্জন দেওয়া মূঢ়তা। সাধারণ লোক এটা বুঝতে পেরেছে বলে মনে হয়। না বুঝে থাকলে বুঝতে হবে। আর যদি এর চেয়ে দ্রুত পরিবর্তনের প্রয়োজন থাকে তা হলে বিনোবাজীর নেতৃত্ব বরণীয়। তিনি এমন এক পন্থা আবিষ্কার করেছেন যা ইতিহাসে অভিনব, যা জগতে অতুলনীয়।

আইনের সাহায্য না নিয়ে, সরকারের সাহায্য না নিয়ে ভূমি সমস্যার বা সম্পত্তি সমস্যার সমাধান করা যায়, এ কথা রুশ চীন ইংরেজ মার্কিন কেউ স্বীকার করতেন না। কিন্তু বিনোবাজীর কার্যকলাপ দেখে ইতিমধ্যেই কেউ কেউ আকৃষ্ট হয়েছেন। স্বীকার করার মতো সুদিন এখনো আসেনি। আগে তো আমাদের নিজেদের দেশে আসুক, তার পর অন্যত্র আসবে। গণতন্ত্র যদিও সব সময় কাম্য তবু কথায় কথায় রাষ্ট্রের বা রাষ্ট্রপরিচালকদের মুখাপেক্ষী হওয়া বাঞ্ছনীয় নয়। যে জাতি যত বেশী রাষ্ট্রনিরপেক্ষ অথচ উন্নতিশীল সে জাতি তত বেশী প্রশংসার যোগ্য। গান্ধীজী আমাদের এই শিক্ষা দিয়ে গেছেন যে রাষ্ট্রের উপর সব কিছু ছেড়ে দেওয়া উচিত নয়। রাষ্ট্র যদি সব কিছু করে দেয় তা হলে রাষ্ট্র একদিন সকলের সব স্বাধীনতা হরণ করবে। আমরা হব কন্‌স্‌ক্রিপ্ট। কেবল যুদ্ধের সময়ে নয়, শান্তির সময়েও। বড়ো বড়ো স্বাধীন দেশগুলোর যুদ্ধকালীন অবস্থা দেখে মনে হয় না যে তাদের জনসাধারণ সত্যি স্বাধীন। শান্তিকালেও জনসাধারণের স্বাধীনতার উপর যুদ্ধের ছায়া পড়ে। এ ছায়া আমাদের এ দেশে নেই। আমরা যে এর থেকে মুক্ত এর জন্যে জবাহরলালজীর রাষ্ট্রনীতিকে তো সেলাম জানাবই, উপরন্তু বিনোবাজীর রাষ্ট্রবহির্ভূত নীতিকেও প্রণাম জানাব। ভারত যদি কোনোদিন যুদ্ধে জড়িয়ে পড়ে সাধারণ লোককে কন্‌স্‌ক্রিপ্ট করা সহজ হবে না। এটা গান্ধীবাদী চিন্তা ও কর্মপন্থার পুণ্যফল। জবাহরলাল ও বিনোবা উভয়ের ভিতর দিয়ে গান্ধীজী কাজ করছেন। এঁরা গান্ধীর হাতে গড়া।

তার পর জাতি গড়তে হলে যে জাত ভাঙতে হয় এ জ্ঞান কংগ্রেস সভাপতি প্রমুখ অনেক নেতার হয়েছে। সামাজিক রক্ষণশীলতার সঙ্গে রাজনীতিক প্রগতিশীলতা খাপ খায় না। খাপটাও প্রগতিশীল হওয়া চাই। নইলে তরোয়ালটাও রক্ষণশীল হবে। তার মানে রাজনীতি হবে ফাসিস্ট মার্কা। আমার অনেক সময় ভয় হয় যে এ দেশের মাথার উপর ফাসিজমের খড়্গ ঝুলছে। তার কারণ সমাজটা ঘোরতর রক্ষণশীল। রুশ চীন ইংরেজ মার্কিন সমাজ এমন রক্ষণশীল নয়। কিন্তু সম্প্রতি যেসব নতুন আইন হয়েছে তার ফলে সমাজের রক্ষণশীলতা তলে তলে ক্ষয়ে আসবে। বিশেষ বিবাহ আইন ও হিন্দু বিবাহ আইন যে পাশ হবে তা আমি বিশ্বাস করতে পারিনি। বার বার বাধা

পেতে পেতে হতাশ হয়ে পড়েছিলুম। প্রায় সর্বসম্মতিক্রমে পাশ হলো লক্ষ করে অবাক হয়েছি। দেশের সুমতির এর চেয়ে বড়ো প্রমাণ আমার কাছে আর নেই। বহুবিবাহের অন্তর্ধান ও একবিবাহের প্রবর্তন একটা যুগান্তকারী ঘটনা। বিবাহবিচ্ছেদের স্বীকৃতি একটা কল্পান্তকারী ঘটনা। কন্যাকে পুত্রের সমান অংশ দান এখনো পার্লামেন্টের বিবেচনাধীন। এ যদি হয় তবে একটা অলৌকিক ঘটনা হবে।

(১৯৫৫)

## রাষ্ট্রভাষা

নর্মানরা ব্রিটেন জয় করেছিল কবে? প্রায় ন'শ বছর আগে। ইতিমধ্যে ইংলণ্ড বার বার ফ্রান্সের সঙ্গে যুদ্ধ করেছে, বার বার জিতেছে। নেপোলিয়নের পতনের পর থেকে দুই নেশনে মোটের উপর সদ্ভাব বজায় রয়েছে।

দুটোই খানদানী নেশন। দুটোরই প্রবল প্রতাপ। আত্মসম্মান কারো কম নয়। তা হলে কেন এমন হয় যে, ইংলণ্ডের রাজপরিবারে এখনো বহু ব্যাপারে ফরাসী ভাষার একাধিপত্য? ইংলণ্ডের অভিজাতরাও নর্মান বলতে ফরাসী বলতে অজ্ঞান। ভদ্রলোকেরা যেসব হোটেলে বা রেস্টোরাণ্টে খেতে যান সেখানে অর্ডার দিতে হয় ফরাসী ভাষায় ছাপা বা লেখা মেনু দেখে।

ইংরেজের চালচলন ইংলণ্ড থেকে এদেশে এসে বদলায়নি। এখানকার বড়ো বড়ো হোটেলেও একই রীতি। রাজভবন যখন গবর্নমেণ্ট হাউস ছিল তখন সেখানেও ফরাসী ভাষায় মেনু ছাপা হতো। যেদিনকারটা সেদিন। একালে কী হয় জানিনে।

এখন কথা হচ্ছে, এই সেদিন পর্যন্ত যে ইংরেজ পৃথিবীর পয়লা নম্বর গ্রেট পাওয়ার ছিল সে কেন আত্মসম্মান বিসর্জন দিয়ে ফরাসী ভাষার মেনু পড়ে পানাহার করে? আর তার রাজারাজড়ারা কেন ফরাসীতে জীবনের অর্ধেক কাজ সারেন?

আত্মসম্মানের জন্যে ইংরেজের যদি মাথাব্যথা না থাকে আমরাই বা কেন পদে পদে আত্মসম্মানের দোহাই দিই? সদ্য স্বাধীন হয়েছি বলে? পরাধীনতা ভুলতে পারিনি বলে? দুর্বল রয়ে গেছি বলে? হীনমন্যতা কাটেনি বলে?

নইলে প্রত্যেকটি ব্যাপারে হিন্দীকে ইংরেজের বিকল্প করার বাধ্যবাধকতা কিসের? কতক কাজ হিন্দীতে হোক, আপত্তি নেই। কিন্তু সব কাজ হিন্দীতেই হবে, সব ক্ষেত্র থেকেই ইংরেজী বহিষ্কৃত হবে, এ দাবি আত্মসম্মানের অনুরোধে, না এর পিছনে আর কোনো অভিসন্ধি আছে? আত্মসম্মানের দিক থেকে এর সমর্থন খুঁজে পাওয়া শক্ত।

আর আত্মসম্মানকেই যদি অতটা মূল্য দেওয়া হয় তবে বাঙালীর জন্যে বাংলা, মরাঠার জন্যে মরাঠী, গুজরাতের জন্যে গুজরাতী, তামিলনাডের লোকের জন্যে তামিল, যার যার জন্যে তার তার ভাষা কেন অগ্রগণ্য হবে না?

ভারতের মতো বহুভাষী দেশে একটি ভাষায় সকলের আত্মসম্মান চরিতার্থ হতে পারে না। এখানে সুইটজারল্যাণ্ডই আদর্শ।

প্রকৃত সমাধান হচ্ছে প্রতিযোগিতার ক্ষেত্রে ইংরেজীকে বহাল রাখা। অন্যান্য ক্ষেত্র হিন্দী ও অপরাপর ভাষার মধ্যে ভাগ করে দেওয়া। তা হলেই সব চেয়ে কম অবিচার হবে, সব চেয়ে কম বিক্ষোভ। নতুবা অন্তর্বিরোধ ও দ্বিতীয়বার ভারতবিভাজন।

(১৯৫৫)

## প্রদেশ পুনর্গঠন

ছেলেবেলায় আমার এক ব্যসন ছিল মানচিত্র নিয়ে বসা, তার রূপ বদলে দেওয়া। প্রদেশগুলোকে তখন খুশিমতো ঢেলে সেজেছি। এমন কি দেশটাকেই কয়েক ভাগ করেছি। তার পর বড়ো হয়ে আমিও মেনে নিলুম যে প্রদেশগুলো ভাষাভিত্তিক হবে, প্রদেশগুলোর মাথার উপর একটাই রাষ্ট্র থাকবে। ভারতীয় নামে একটিমাত্র নেশন। বাঙালী, গুজরাতী, পাঞ্জাবী ইত্যাদি নামে পনেরো বিশটি 'সাব-নেশন'। প্রদেশকে ইংরেজীতে প্রভিন্স বলা হয়। তার বদলে স্টেট বলতে হবে।

অপ্রত্যাশিতভাবে দুই রাষ্ট্র হলো। কিন্তু প্রত্যাশিতভাবে প্রদেশগুলিকে স্টেট আখ্যা দেওয়া হলো। ইতিহাস মানুষের সব আশা পূরণ করে না, কিন্তু কতক আশা মেটায়। এখন কথা হচ্ছে, ভাষাভিত্তিক প্রদেশ নামক আশাটির কী হবে? সেটিও কি মিটবে? না, সেটি অপূর্ণ থেকে যাবে?

জবাহরলালজীকে আমি যতদূর জানি, তিনি ভাষাভিত্তিক প্রদেশকে ভয় করেন। করবারই কথা। কে জানে কোন দিন কে পাকিস্তানের মতো আলাদা হয়ে যাওয়ার ধুয়ো ধরবে। 'সাব-নেশন' যদি নেশন হতে চায় কে তাকে ঠেকাবে! আমাদের সৈন্যদল তো আমরা আভ্যন্তরিক বিরোধে ব্যবহার করব না। দশ বিশ বছর পরে এখনকার মহানেতারা থাকবেন না, তাঁদের বয়স হয়েছে। নতুন নেতাদের মধ্যে যদি বনিবনা হয়, ভালোই। নয়তো কেন্দ্রের সঙ্গে ঝগড়াঝাঁটি করে কেউ কেউ হয়তো স্বাতন্ত্র্যের ধ্বজা তুলবেন। কংগ্রেস ভেঙে গেলে এ রকম দুর্ঘটনা সত্যি সত্যি ঘটতে পারে। দূরদর্শীকে সেইজন্যে সাবধান হতে হয়।

ভাষাভিত্তিককে প্রশ্রয় না দেওয়ার আরো এক কারণ সীমানা নিয়ে গোলযোগ। বোম্বাই শহরটা কার ভাগে পড়বে? মাদ্রাজ শহরটা? হায়দরাবাদ শহরটা? জামশেদপুর শহরটা? ধানবাদ অঞ্চল? তুঙ্গভদ্রা অববাহিকা? এমনি অনেক মামলা উঠেছে ও উঠবে। মীমাংসা করতে করতে প্রাণ বেরিয়ে যাবে। আর কি কোনো মহৎ কাজ নেই সামনে? দ্বিতীয় পঞ্চবর্ষ পরিকল্পনা? দারিদ্র্যমোচন?

তা হলে কি ইতিহাস আমাদের আশা পূরণ করবে না ভাষাভিত্তিক

প্রদেশের ? এর উত্তর, হাঁ, যদি আমরা আপোসে রাজি হই। অর্থাৎ সীমানা নিয়ে গণ্ডগোল না করি। তার মানে কিছু পেয়ে কিছু ছেড়ে দিই। মোটা-মুটি ভাষাভিত্তিক হলেই কাজ চলে যায়। ষোল আনা ভাষাভিত্তিক বিনা দ্বন্দ্বে সম্ভব নয়। সুতরাং সংগত নয়।

তারপর যেসব বড়ো বড়ো কারখানা হচ্ছে সেসব তো কোনো এক প্রদেশের একচেটে সম্পত্তি নয়, সব প্রদেশের লোক সেখানে জুটবে ও খাটবে। ভাষাভিত্তিক অর্থহীন নয় কি ?

(১৯৫৫)

## কাবুলীওয়ালা

ট্রেনে আলাপ। দিল্লীর ট্রেনে। ভদ্রলোক আমাকে তাজ্জব বানিয়ে দিয়ে বললেন, "আমি কাবুলী।"

কাবুলী ! তা কী করে হয় ! সাহেবী পোশাক পরা। ভাইকে ডাকছেন, "হরিজী।"

"হাঁ। তিন পুরুষ আগে আমরা কাবুলেই ছিলুম। সেখান থেকে আসা হয় কাশ্মীর। সেখান থেকে পাঞ্জাব। দেশ বিভাগের পর দিল্লী।" ভদ্রলোক ব্যাখ্যান দিলেন।

জানতে চাইলুম, "কাবুলে আপনারা কবে যান ? ক'পুরুষ আগে ?"

"আবহমান কাল আমরা কাবুলেরই অধিবাসী। বাইরে থেকে যাইনি। কেন, বিশ্বাস হয় না আপনার ? কাবুল তো হিন্দুরই দেশ ছিল।"

তখন আমার মনে পড়ল ইতিহাসের কথা। কাবুল ছিল হিন্দুদেরই দেশ, অবিকল লাহোরের মতো, পেশোয়ারের মতো। আমরা ভুলে গেলেও সেখানকার হিন্দুরা ভুলে যায়নি। এখনো তারা সেখানে আছে। সকলে নয় অবশ্য।

হিন্দু ভারত থেকে ভারতের বাইরে গেছে, একথা ঠিক নয় উত্তর পশ্চিমের বেলা।

হিন্দু ভারতেই ছিল। কিন্তু ভারত ছোট হয়ে গেল। এই যেমন ১৯৪৭ সালে। এমনি আরো কত বার। ইতিহাস অজ্ঞ শাস্ত্রান্ধ মন ভারতকে ছোট বলে ভাবতে অভ্যস্ত বলে অন্য ধারণা পোষণ করে।

ভারত বলতে আফগানিস্তানও বোঝাত পলাশীর অল্পদিন আগেও। এই যেমন পাকিস্তানও বোঝাত ১৯৪৭ সালের গোড়াতেও। দুঃখের বিষয় যাঁরা ছেলেদের জন্যে ইতিহাসের বই লেখেন তাঁরা এই সহজ সত্যটা জানেন না। ইংরেজ আমলের ভারতের মানচিত্র দেখে পূর্ব আমলের ভারতের সংজ্ঞা স্থির করেন। এক পুরুষ বাদে হয়তো হাল আমলের মানচিত্রখানা দেখে ভারতের সংজ্ঞা স্থির করা হবে। তখন ঢাকা চাটগাঁকে ভারতের বাইরে বলে ধরে নিয়ে কোনো কোনো পণ্ডিত গবেষণা করবেন যে হিন্দুরা ভারত থেকে পূর্ব

পাকিস্তানে গেছে।

তখন হয়তো এরোপ্লেনে কোনো সহযাত্রীর সঙ্গে কথা বলতে বলতে আমার নাতি (হয়ে থাকলে) শুনবে, "আমি ইসলামাবাদী।"

"ইসলামাবাদী! তা কী করে হয়! আপনার ভাই যে হরিপদ।"

"হাঁ, তিন পুরুষ আগে আমরা ইসলামাবাদেই ছিলুম। তার পরে…"

"কিন্তু ইসলামাবাদে আপনারা ক'পুরুষ আগে যান?"

"আবহমানকাল আমরা ইসলামাবাদেরই অধিবাসী। তার মানে চট্টগ্রামের।"

(১৯৫৫)

## স্বপ্নের পর স্বপ্ন

এক জীবনে অনেক বার স্বপ্ন দেখা গেল। প্রথম বয়সে ছিল নৈরাজ্যের স্বপ্ন। রাজা নেই, মন্ত্রী নেই, কোটাল নেই, সওদাগর নেই, আদালত নেই, কারাগার নেই, ফাঁসি নেই, খুনজখম নেই, গুরু নেই, পুরোহিত নেই, প্রতিমা নেই, পূজারী নেই, শাস্ত্র নেই, অনুশাসন নেই, বিবাহ নেই, উত্তরাধিকার নেই, সম্পত্তি নেই, সঞ্চয় নেই। এতগুলো 'না'র পরেও যা থাকে সে এক ইউটোপিয়া। তার জন্যে চাই প্রেম ও মৈত্রী প্রতি মানবের অন্তরে। চাই সৃষ্টির নেশায় কাজ। চাই স্বতঃস্ফূর্ত সামঞ্জস্য। স্বভাবসিদ্ধ শৃঙ্খলা। অপরের জন্যে ভাবনা। আনন্দের সঙ্গে স্বার্থত্যাগ। সবাইকে নিয়ে বাঁচা, বাঁচতে জানা।

সংসারের সঙ্গে পরিচয় ঘটল। শেখা গেল "চাই" বললেই "পাই" হয় না। প্রেম, মৈত্রী, সৃষ্টির প্রেরণা ইত্যাদি সহজলভ্য নয়। মেলে সবই, কিন্তু দৈবে মেলে, বহু সাধনায় মেলে। তার উপর ভিত্তি করে সমাজ গড়া যায় না, রাষ্ট্র গড়া যায় না। এর পরে এলো বাস্তবের সঙ্গে মিলিয়ে আরেক স্বপ্ন। ডেমক্র্যাটিক লিবারল হিউম্যানিস্ট স্বপ্ন। যে স্বপ্ন গত পাঁচ শতাব্দী ধরে ইউরোপে আমেরিকায় ও ইদানীং এশিয়ায় অধিকাংশ জ্ঞানী গুণী ও কর্মীর চোখে অতীতের চেয়ে উজ্জ্বলতর ভবিষ্যতের প্রতিশ্রুতি নিয়ে উদিত।

কিন্তু দেশে দেশে শোষণ, বৈষম্য, বেকার দশা, সামাজিক অবিচার প্রত্যক্ষ করে মনে হলো এ স্বপ্নও বাস্তবের ধোপে টিকবে না। তখন এলো সাম্যবাদী ব্যবস্থার স্বপ্ন। যে স্বপ্ন এত দিনে অর্ধেক পৃথিবী জুড়ে বিপ্লব ঘটিয়েছে, বৈপ্লবিক পরিবর্তন এনেছে। যার প্রভাব বাকী অর্ধেকের উপরেও পড়েছে। ইংলণ্ডে আমেরিকায় প্রত্যেক কর্মক্ষম ব্যক্তিকে কর্ম জোগাতে বাধ্য করেছে। কর্মের জন্যে উপযুক্ত মজুরি দিতে প্ররোচিত করেছে।

কিন্তু মানুষের প্রাণের মূল্য কানাকড়িও নয়। যে কোনো দিন যে কোনো অজুহাতে যে কোনো মানুষকে সন্দেহমাত্র শূলে চাড়িয়ে দিতে পারা যায়। বিচারকরা স্বাধীন নন, যো হুকুমের দল। বিবেকের বালাই নেই। প্রয়োজনই শেষ কথা। সেকালের হবুচন্দ্রের রাজ্যেও তো মুড়ি মিছরির এক দর ছিল।

লোকে পেট ভরে সন্দেশ খেতে পেত। কিন্তু সে যেন ফাঁসির খাওয়া। মোটা-সোটা মানুষ দেখলেই শূলে চড়ানো হতো। শেষে হবুচন্দ্র স্বয়ং শূলে চড়ালেন। প্রজারা বাঁচল।

যেখানে প্রাণের মূল্য নেই, বিবেকের প্রশ্ন নেই সেখানে যার খুশি সে সন্দেশ খেয়ে শূলে বসুক, আমার তাতে লোভ নেই। আমার স্বপ্নভঙ্গ হলো সতেরো আঠারো বছর আগে। এর পর এলো গান্ধীবাদী স্বপ্ন। যে স্বপ্ন প্রাণকে মহামূল্য জ্ঞান করে, অথচ শোষণকে অপরিসীম ঘৃণা করে। এই স্বপ্নের সামান্যমাত্র প্রয়োগ ভারতের জাতীয় সংগ্রামে হয়েছে। সামাজিক ও অর্থনৈতিক ক্ষেত্রে প্রয়োগ বাকী। সে ভার নিয়েছেন বিনোবা ও জবাহরলাল নিজ নিজ জ্ঞান বুদ্ধি অনুসারে। এখনো হতাশ হবার মতো কারণ দেখা দেয়নি। বহু নিঃস্বার্থ কর্মী এখনো কর্মতৎপর। নতুন কর্মীরও অভাব ঘটেনি।

কিন্তু এই কয় বছরে আমি হাড়ে হাড়ে উপলব্ধি করেছি যে দেশকে আধুনিক করাও সঙ্গে সঙ্গে দরকার। পুরোনো বোতলে নতুন মদ বা নতুন বোতলে পুরোনো মদ কোনোটাই ভালো নয়। জীর্ণ সংস্কারে আমার একটুও আস্থা নেই। গান্ধীবাদী চিন্তাধারাও জীর্ণ সংস্কারের ঊর্ধ্বে উঠতে পারেনি। মুখে সকলেই বলেন বিপ্লব ঘটাবেন শান্তিপূর্ণ উপায়ে। কিন্তু বিপ্লবের অ আ ক খ জানেন না, জানতে চান না। বিপ্লব কথাটা এসেছে ফরাসী বিপ্লব থেকে। পতঞ্জলির যোগসূত্র বা ব্যাসদেবের ভগবদ্‌গীতা থেকে নয়। ইতিহাস থেকে। ধর্মশাস্ত্র থেকে নয়। ফরাসী বিপ্লবের আগে মানুষের মন বহু পরিমাণে মুক্ত হয়েছিল। মুক্তি দিয়েছিল বিজ্ঞান ও দর্শন। নব্য বিজ্ঞান ও নব্য দর্শন। রেনেসাঁসের সঙ্গে পরিচয় গভীর না হলে, রেফর্মেশনের সঙ্গে কিছুদূর না গেলে বিপ্লব ঘটে না, ঘটানো যায় না। আমাদের দেশে কতক পরিমাণে মন তৈরি করে গেছেন রামমোহন থেকে রবীন্দ্রনাথ। বাইরে যাঁরা চিন্তা করছেন তাঁদের লেখা পড়ে মন তৈরি হয়েছে কলেজে বিশ্ববিদ্যালয়ে। ইউরোপীয় শিক্ষা এদিক থেকে বিপ্লবভিত্তিক।

এর মানে এ নয় যে আমি মার্ক্সবাদী। কেন নই তার সব চেয়ে বড়ো কারণ আমি প্রাণকে মহামূল্য মনে করি। বিবেককে পরম মর্যাদা দিই। উদ্দেশ্য ভালো হলে উপায়ের সাত খুন মাফ এমন কথা যারা বলে তাদের সঙ্গে আমার গোড়াতেই গরমিল। উপায় শুদ্ধ রাখতেই হবে, এ না হলে উদ্দেশ্য সিদ্ধ হবে না। যা হবে তা গায়ের জোরে যত দিন পারে খাড়া থাকবে। গায়ের জোর কম পড়লে একটু একটু করে আপোস করবে, আপোস করতে করতে অন্য জিনিস হয়ে যাবে। এর মধ্যেই সাম্যবাদ থেকে সাম্য বাদ পড়েছে।

উপায় যদি অহিংস না হয় তবে গণতান্ত্রিক হওয়া আবশ্যক। অর্থাৎ গণতন্ত্রী রাষ্ট্র পার্লামেণ্টে ভোট নিয়ে আইনসম্মত জোর খাটাবে, তার উপর আপীল থাকবে নির্বাচকদের কাছে। নির্বাচকরা রায় দিলে সেই অনুসারে কাজ হবে।

(১৯৫৫)

## লেখার কথা

সে বয়স আমার অনেক দিন আগে অতীত হয়েছে যখন ছাপার হরফে নিজের নাম দেখতে পেলে কৃতার্থ হতুম। আর টাকা যদিও নিই তবু টাকার জন্যে লিখিনি। লিখিনে। লিখব না। তা হলে কেন লিখি?

এ প্রশ্ন আমাকে একদা অস্থির করে তুলেছিল। দেখা গেল অনেক সময় ওটা আমার অপ্রিয় কর্তব্য। যেখানে অন্যায় হচ্ছে, কেউ মুখ ফুটে প্রতিবাদ করছে না, সেখানে আমাকেই লেখনীর মুখে দু'কথা বলতে হবে।

আমার অনেক লেখা বিশুদ্ধ কর্তব্যবোধ থেকে। কিন্তু সমস্যা বেশী দিন থাকে না, সমাধান এক ভাবে না এক ভাবে হয়ে যায়। না হলেও মানুষ তা নিয়ে জ্বালাতন হয় না। আমার লেখার তা হলে শাশ্বত মূল্য কী। শুধুমাত্র ঐতিহাসিক মূল্য নিয়ে আমার কোন তৃপ্তি?

এর থেকে এলো আরেক রকম লেখা যা কর্তব্যের অনুরোধে নয়। যার উৎস আনন্দ। অহেতুক আনন্দ। পিওর ডিলাইট। যে লেখে তারও আনন্দ, যে পড়ে তারও। মহাকালেরও আনন্দ তাকে সঞ্চয় করে, সঞ্চিত সুধার মতো বার বার আস্বাদন করে।

একবার এ রকম লেখা যার হাত দিয়ে হয়েছে সে কখনো সাধ করে আর কিছু লিখতে চাইবে না। আমার ডান হাত চিরকালের মতো পিওর ডিলাইটের জন্যে রাখা। কর্তব্যের জন্যে বাম হাত।

চল্লিশ বছর বয়স যখন হলো তখন দেখলুম আমাকে লিখতেই হবে সব প্রয়োজনের ঊর্ধ্বে উঠে ব্রহ্মাস্বাদের জন্যে, মুক্তির জন্যে। এ ব্রহ্মাস্বাদ শুধু শিল্পী বা কবিদের পক্ষেই সম্ভব। এ মুক্তি শুধু স্রষ্টাদের জন্যে।

সে সময় আমার প্রতীতি হলো যে আমার আসল কাজ কবিতায়। কবিতা না লিখলে আমার ব্রহ্মাস্বাদ বা মুক্তি পরিপূর্ণ হবে না। কিন্তু তার আগে আমাকে উপন্যাসের পাট চুকিয়ে দিতে হবে। উপন্যাসের কাজ কমিয়ে আনতে হবে। যা না লিখলে নয় তাই লিখে বাকীটা অলিখিত রেখে যাব। নইলে আমার কবিতা হবে না।

একদিন কবিতা লিখব বলে ঊর্ধ্বশ্বাসে উপন্যাস রচনার পরিকল্পনা করেছিলুম। কিন্তু দেশের জীবনে এলো ঘোর দুর্দৈব। এর জন্যে আমি তৈরি ছিলুম না। উপন্যাস লেখা বার বার পেছিয়ে যেতে থাকল মনের অপ্রবৃত্তি থেকে। এখন প্রবৃত্তি হয়েছে। এখন এক নিঃশ্বাসে উপন্যাস লিখতে চাই। দশ রকম ফরমায়েসী লেখার জন্যে সময় বা শক্তি বা অভিরুচি নেই। লেখা যাঁরা চান তাঁরা নিরাশ হলে আমি নিরুপায়। উপন্যাস শেষ হতে সাত আট বছর লাগবে। মাঝে মাঝে দম নেব। সেই ফাঁকে কিছু কিছু অন্য লেখা লিখতে পারি। কিন্তু ধ্যানভঙ্গ করে নয়। শরবৎ তন্ময়ো ভবেৎ।

(১৯৫৫)

## ছড়ার কথা

বিশ বছর আগে কবিতা লিখতে লিখতে আমার মনে হলো কবিতার ভাষা ঠিক না হলে কবিতা ঠিক হবে না। ভাষা নিয়ে দশ বছর খাটতে হবে আমাদের কবিদের। দেখলুম, বাংলা গদ্যের ভাষার বিস্তর পরিবর্তন হয়েছে, কিন্তু পদ্যের ভাষার তেমন কিছু হয়নি। এ ভাষা রবীন্দ্রনাথের বাল্যে যেমন ছিল বার্ধক্যেও মোটের উপর তেমনি রয়ে গেছে। ছন্দ দিয়ে, সংস্কৃত শব্দ দিয়ে এ সত্য ঢাকা পড়েছিল, আর ঢাকা থাকছে না। অনেকেই সেইজন্যে পদ্যের মতো করে সাজিয়ে ছদ্মবেশী গদ্য লিখছেন। ভাবছেন মানুষের কানকে ফাঁকি দিয়ে যা লিখবেন তা কবিতা বলে গণ্য হবে, কবিতার মতো আনন্দ দেবে। এই যে ফর্জালর বদলে ফর্জালতরো এর মধ্যে সমাধানের ইঙ্গিত নেই। যা আছে তা সমস্যা থেকে পলায়নের কৌশল।

কবিতাকে পদ্য রেখে, পদ্যছন্দের শাসন মেনে তার ভাষা বদলে দেওয়া যায় কি না এই হলো তখনকার দিনে আমার প্রথম জিজ্ঞাসা। সঙ্গে সঙ্গে আরেকটা জিজ্ঞাসা এল। ছন্দ তো যথেষ্ট হয়েছে, এবার একটু সুর এলে মন্দ হয় না। সুর কিন্তু গানের সুর নয়। গানের সুর সঙ্গীতের রাজ্যের ব্যাপার। সঙ্গীত আমার পক্ষে পররাজ্য। আমি চাই কবিতার সুর, কথার সুর। গায়কের সাহায্য না নিলেও সে সুর কানের ভিতর দিয়ে মরমে পশে।

লক্ষ করলুম অমিয় চক্রবর্তী এ লাইনে কিছু কাজ করছেন, কিন্তু তাঁর কবিতার ছন্দ পদ্যছন্দ নয়, গদ্যছন্দ ; নাচন নয়, হাঁটন। আর করছেন জীবনানন্দ দাশ। তাঁর ছন্দ গদ্যছন্দ নয়, পদ্যছন্দ। একটা প্রচ্ছন্ন সুর তাঁর কবিতায় গুন গুন করে। বুদ্ধদেবকে প্রথমে কিছু কাজ করতে দেখা গেল। কিন্তু তিনি তখন ফ্রী ভার্স নিয়ে পরীক্ষারত। সেখানে তাঁর ভাষা সত্যি নতুন। কিন্তু পদ্যে হাত দিলেই সেই পুরনো বোল বেরিয়ে আসে।

রবীন্দ্রনাথ বোধ হয় উপলব্ধি করেছিলেন কোথায় কী বিগড়েছে। তাই ছড়ায় মন দিতে চেয়েছিলেন। লেগে থাকলে সেই মার্গে সমাধান পাওয়া যেত। কিন্তু তিনি তো বাঁচলেন না। বড়ো রকম পরীক্ষা চালাবার মতো বয়স তাঁর নয়। বিশেষত তাঁর হাত যখন ছবির কাছে বাঁধা। আমার সঙ্গে একদিন কথা-প্রসঙ্গে বললেন, ওহে, ছড়া লেখ। আমিও লিখছি। আমার তখন চাকরির ঝামেলার উপর বৃহৎ উপন্যাসের ঝঞ্ঝাট। আমি তো কেবল কাহিনী বলে খালাস হইনে, বাক্যের পর বাক্য বানাই। বাক্য ঠিক না হলে আমার লেখাই এগোয় না। একথা শুনে রবীন্দ্রনাথ বললেন, অমন খুঁতখুঁত করলে তুমি কোনোদিন ঔপন্যাসিক হবে না, উপন্যাস লেখার রীতি ও নয়।

ঠিক ছড়া না হলেও লিমেরিক ও ক্লেরিহিউ গোটা কতক লিখেছিলুম ছেলেদের জন্যে। ছড়ার কথা ভাবিনি। রবীন্দ্রনাথের ছড়াও আমার কানে ছড়ার মতো লাগেনি। ছড়ার লাইন ও ভাবে শেষ হয় না। ও ধাঁচটাই ছড়ার নয়। কিন্তু এ নিয়ে কারো সঙ্গে তর্ক করার ইচ্ছা বা সময় ছিল না আমার।

আমি যেটুকু অবকাশ পেতুম উপন্যাস গঠনে নিয়োগ করতুম। ওটা একপ্রকার নির্মিতি। ছড়ার আর্জি এল হঠাৎ একদিন বুদ্ধদেববাবুর চিঠি থেকে। "এক পয়সায় একটি" সিরিজের জন্যে তিনি ষোলোটি কবিতা চেয়েছিলেন। ছড়া নয়। আমি তো এক কথায় 'নেই' বলে দিলুম। তারপর এক আশ্চর্য ঘটনা ঘটল। এক দিনেই দশ-বারোটি ছড়া তৈরি হয়ে গেল। বুদ্ধদেববাবুকে পাঠিয়ে দিলুম। বই হলো আরো কয়েকটি রচনা জুড়ে। এর পর থেকে ছড়ার চাড় এল। ছোট ও বড়ো উভয়ের জন্যে অনেক লিখতে হলো।

কিন্তু সে এক বিচিত্র প্রেরণা। আমার আসল লক্ষ্য শিক্ষিত আধুনিক ব্যঙ্গরসিক মন নয়। কিংবা কল্পনাপ্রবণ শিশু মন নয়। আমি চেয়েছিলুম সেইভাবে আমার ভাত-কাপড়ের ঋণ শোধ করতে। যারা আমাকে খাইয়ে পরিয়ে বাঁচিয়ে রেখেছে তাদের হাতে "ক্যাশ" নয়, "কাইন্ড" দিতে। ঐ ভাবে যা গড়ে উঠবে তার একপ্রকার জনসাহিত্য বা লোকসাহিত্য। গণসাহিত্য কথাটা আমার ভালো লাগেনি। অবশ্য একজনের চেষ্টায় কতটুকুই বা হবে! এ কাজ একাধিকের। শতাধিকের। আমি শুধু আমারি কর্তব্যটুকুর দায়িত্ব নিয়েছি। এ দায়িত্ব সীমাবদ্ধ। জনগণের হৃদয়ে যদি সামান্যতম স্থান পাই, আমার একটা ছড়াও যদি তাদের মনে গাঁথা থাকে, কানে কানে সঞ্চারিত হয়, মুখে মুখে পুরুষানুক্রমিক হয় তা হলেই আমি ধন্য। বই হবে, বিক্রি হবে, মুনাফা পাওয়া যাবে এসব তখন আমার চিন্তার বাইরে। মডেল হিসাবে আমি নিয়েছিলুম ছেলে-ভোলানো ছড়া। আগডুম বাগডুম ইত্যাদি। যার বয়স হাজার বছরেরও বেশী। একদিকে জনসাধারণ, অন্যদিকে নিরবধি কাল, দুই দিকে দুই মালিক আমাকে কান ধরে ওঠ-বস করিয়েছে।

এখন ছড়ায় তেমন রুচি নেই আমার। ব্যালাড লিখতে পারলে কৃতার্থ হই।

২৯শে সেপ্টেম্বর ১৯৫৫

(শ্রীপূর্ণেন্দুশেখর পত্রীকে লিখিত পত্র)

## শান্তিনিকেতনে কেন থাকি

যুগ আমার জনক। দেশ আমার জননী। উভয় ধারাই আমার সৃষ্টিতে থাকবে। উভয়ের প্রতি আমার আকর্ষণ।

ইউরোপের আধুনিক কালের ইতিহাস—বিশেষ করে ফরাসী বিপ্লবের ইতিহাস—যখন পড়ি তখন আপনাকে তার মধ্যে স্থাপন করি। আমিও তার মধ্যে ছিলুম, যেমন ছিলুম পিতার মধ্যে। সে যেন আমার আপনার ইতিহাস। শেলী কীটসের কবিতা। সে যেন আমার আপন কবিতা। টলস্টয় রলাঁর উপন্যাস। সে যেন আমার আপন উপন্যাস। প্রথম দর্শনেই চিনেছি। একটুও অচেনা মনে হয়নি।

তেমনি দোলা দেয় আমাকে বাংলার বাউল কীর্তন ভাটিয়ালি রূপকথা ছড়া গীতিকা লোকগাথা। আউল বাউল বৈষ্ণবদের দেখলে, তাদের গান শুনলে, খোল করতাল আনন্দলহরী শুনলে, আমি আত্মহারা হয়ে যাই। আধুনিক শিক্ষিত পুরুষ আমি, আমার কেন এ মধ্যযুগ প্রীতি ? আসলে এটা মধ্যযুগের টান নয়, বাংলার মাটির টান।

এরা আমার আপন জন। আমি এদের একজন। কিন্তু যখনি এদের সঙ্গে এক হয়ে যেতে চাই তখনি বাধা পাই। কেননা আমি তো বৃন্দাবন ছেড়ে মথুরায় চলে এসেছি। আর কি সেখানে ফিরে যেতে পারি! ওরাই আমার কাছে আসে। মনে পড়িয়ে দেয়। বিষাদ জাগায়। মথুরার শান্‌বাঁধানো ঘাটে গোকুলের লোকের পদধ্বনি মিথ্যা লাগে। ওদের এখানে মানায় না। ওরা ডাক দিয়ে যায়। আমি শুনে আকুল হই।

এই কলকাতাই সেই মথুরা। এই নাগরিক সভ্যতাই সেই মাথুর। এর থেকে ফিরে যেতে চাইলেও ফিরে যাওয়া সহজ নয়। তাই সুদিনের অপেক্ষায় থাকি। অবশেষে ফিরতে চেষ্টা করি বৃন্দাবন অভিমুখে। এক পা এক পা করে ফিরি। এক দিনে পারিনে। একসঙ্গে পারিনে। কিন্তু পারি একটুখানি। আপাতত এই আমার পক্ষে অনেক। এই শান্তিনিকেতন।

শান্তিনিকেতন হচ্ছে মথুরা ও বৃন্দাবনের মাঝখানকার গাছতলা। এখানে একটু জিরিয়ে নিতে হয়। জিরিয়ে নিয়ে আমার বৃন্দাবনের পথে চলতে হয়। এখানে আমার চার বছর কাটল। আরো ক'বছর কাটবে কে জানে! হয়তো আট বছর। বড়ো উপন্যাসের বৃহদারণ্যক সমাপ্ত না করে কোথাও নড়তে ইচ্ছা নেই। উপনিষদের পক্ষে আদর্শ স্থান এই শান্তিনিকেতন। উপনিষদ্‌ থেকেই এর উদ্‌ভব।

তার পর আমার যুগটাও এখানে সংহৃত হয়েছে। রবীন্দ্রনাথ বরণ করে এনেছেন আধুনিক ইউরোপকে, চীনকে, ইরানকে। একনীড় করেছেন বিশ্বকে। আধুনিক বিশ্বকে। সেই নীড়ে বাস করে আমি সবাইকে একাধারে পাচ্ছি। আধুনিক যুগ আমাকে ঘিরে রয়েছে। এর থেকে প্রস্থান করতে আমার ত্বরা নেই।

( ১৯৫৫ )

## রসের সাধনা

ঝড়ঝাপটার যুগে পদপাতের ছন্দ ঠিক থাকে না। মানুষকে উড়িয়ে নিয়ে যায়, গহ্বরে নিয়ে ফেলে। বাতি নিবে যায়। কবে ঝড়ঝাপটার অবসান হবে তত দিন অপেক্ষা করাও চলে না। বয়স ফুরিয়ে যায়। অপেক্ষার সময়টা বন্ধ্যা।

স্থিতি দিতে পারে, ছন্দ দিতে পারে চিরন্তন সত্য, eternal verities, তার সময় অসময় নেই। সব সময় তা আছে। ঝড়ে বাদলে গহ্বরে অতলে।

যারা ধার্মিক তারা চিরন্তনকে বলে ধর্ম।
যারা প্রেমিক তারা বলে প্রেম।
যারা শিল্পী তারা বলে রস।
আমরা শিল্পী। আমরা রসকে চিরন্তন বলে জানি।

"......................আমি ঋতুরাজ—
জরা মৃত্যু দুই দৈত্য নিমেষে নিমেষে
বাহির করিতে চাহে বিশ্বের কঙ্কাল—
আমি পিছে পিছে ফিরে পদে পদে তারে
করি আক্রমণ, রাত্রিদিন সে সংগ্রাম।
আমি অখিলের সেই অনন্ত যৌবন।"...(চিত্রাঙ্গদা)

আমরা শিল্পীরাও তাই।

নিজেদের মধ্যে সেই অনন্ত যৌবনকে অনুভব করতে পারাই রসের সাধনা। এ সাধনা ঝড়ঝাপটার মাঝখানেও চলতে পারে। চলা উচিত। এর ফলে ছন্দ ফিরে আসে বা ঠিক হয়ে যায়। মানুষ উড়ে যায় না, গহ্বরে পড়ে না।

যে দেশের শিল্পীরা সাধনারত সে দেশের বন্ধ্যাত্ব নেই।

১৯৫৫

## রাজ্য ভাঙা গড়া

বয়স যখন অল্প ছিল তখন আমি কিছুতেই বুঝে উঠতে পারতুম না দেশের লোক কেন সর্বব্যাপী দারিদ্র্যের হাত থেকে রক্ষা পাবার জন্যে হাতে হাত মেলায় না, কেন হিন্দু মুসলমানে হাতাহাতি করে। আর সকলের মতো আমিও ইংরেজ সরকারের 'ভাগ করো আর শাসন করো' নীতির ঘাড়ে সবটা দোষ চাপিয়ে দিয়ে আত্মপ্রসাদ অনুভব করেছি।

এক বার এক মুসলমান সাহিত্যিকের লেখা পড়ে আমার চোখ ফোটে। তিনি যা বলতে চেয়েছিলেন তার মর্ম এই যে হিন্দুশাসিত ভারতে মুসলমানের আইডেনটিটি থাকবে না। কথাটা আমার মনে লাগে। কিন্তু কথাটা রাগের কথা নয়। তিনি রাগ করে বলেননি। কথাটা ইংরেজের শেখানো কথা নয়। মুসলমানের প্রাণের কথা। সেইজন্যেই আমি এত ব্যথা বোধ করি। বন্ধু যদি বন্ধুকে বলে, তোমার সঙ্গে থাকলে আমার আইডেনটিটি থাকবে না, তখন এর উপরে আর কথা চলে না।

তখন আমার একমাত্র আশা হলো এই যে, মুসলমান নিজেকে সব সময় মুসলমান ভাববে না, অনেক সময় বাঙালী ভাববে, ভারতীয় ভাববে, চাষী ভাববে, মজুর ভাববে। কিন্তু ঘটনার গতি বিপরীত দিকে গেল। ক্রমে মুসলমান তো মুসলমান, হিন্দুও উৎকট ভাবে সাম্প্রদায়িক হয়ে উঠল। নোয়াখালীর পর আমিও কিছুদিনের জন্যে হয়েছিলুম। আমার অশুদ্ধ ভাবনার পরিণাম

যে দেশবিভাগ তা কি তখন জানতুম ! দেশবিভাগের সঙ্গে সঙ্গে আমার মাথা থেকে সাম্প্রদায়িকতার ভূত নামে। বুঝতে পারি যে এ পাপ আমাদের সকলের। এর জন্যে শুধু ইংরেজ বা শুধু মুসলিম লীগ দায়ী নয়। এর প্রায়শ্চিত্ত চাই। আর কেউ না করে তো আমি একা করব।

এই সাত আট বছরে শুদ্ধ চিন্তার সুফল ফলতে আরম্ভ করেছে। এখন এটা আমার কাছে স্বচ্ছ যে মানুষের কাছে তার আইডেনটিটি সত্যি খুব মূল্যবান। কেউ যদি নিজেকে সব সময় মুসলমান ভাবে তা হলে হিন্দুশাসিত ভারত সত্যি তার কাছে আত্মবিলুপ্তিকর। এর প্রতিকার হচ্ছে, সব সময় নিজেকে মুসলমান না ভাবা। কিংবা ভারতকে হিন্দুশাসিত হতে না দেওয়া। আমাদের মুসলমান বন্ধুরা যদি বাঙালী বা ভারতীয় বলে আপনাদের ভাবতেন কিংবা আমরাই যদি ভারতকে সেক্যুলার স্টেট করার জন্যে প্রাণপাত করতুম তা হলে দেশবিভাগ হতো না। স্বাধীন হওয়ামাত্র সারা দেশের সব ক'টা হাত দারিদ্র্যমোচনে নিয়োজিত হতো।

এখনো বহু লোকের বিশ্বাস ভারত হিন্দুশাসিতও হবে, অখণ্ডও হবে, তাতে মুসলমান শিখ খ্রীস্টান প্রভৃতির আইডেনটিটিও থাকবে। এঁদের সঙ্গে তর্ক করতে করতে আমি ক্লান্ত। আর এ নিয়ে লিখতে চাইনে।

এ যেমন গেল এক প্রকার আইডেনটিটি তেমনি আরেক প্রকার আইডেনটিটি আছে। বাঙালী বা মরাঠা, তেলুগু বা তামিল। কোনো একটি রাজ্যের অধিকাংশ লোক যদি হয় হিন্দীভাষী তবে সেখানে বাঙালীর মনে কারণে অকারণে সহজেই শঙ্কা জাগে আত্মবিলুপ্তির। বিহার প্রভৃতি ভূভাগের বাঙালী যা বলছে তা অবিভক্ত ভারতের সেই মুসলমান সাহিত্যিকের মুখের কথা। 'আমাদের আইডেনটিটি থাকবে না।'

প্রতিকার কী ? প্রতিকার হচ্ছে নিজেকে সব সময় বাঙালী না ভাবা। ভারতের মাটিতে ভারতীয় ভাবা, হিন্দুর সমাজে হিন্দু ভাবা, সমশ্রেণীর লোকের সঙ্গে সমশ্রেণীর লোক ভাবা। এ যেমন বাঙালীর কর্তব্য তেমনি বিহার প্রভৃতি রাজ্যের কর্ণধারদের কর্তব্য রাজ্যকে কোনো একটি ভাষার দ্বারা শাসিত না করা। আমাদের শাসনতন্ত্র এমন কথা কোথাও বলেনি যে এক একটি রাজ্য এক একটি ভাষার জন্যে বরাদ্দ বা এক একটি ভাষাভাষীর জন্যে। 'ভাষাভাষী' শব্দটা আমার পছন্দ নয়, কিন্তু বাঙালীকে আমি জাতি বলতে পারব না, বললে ভারতীয়কে কী বলব ? ইংরেজীতে নেশন বললে ভারতীয়কে বলা যেতে পারে, বাঙালীকে নয়। সাব-নেশন শব্দটা চালু হলে মন্দ হতো না, সত্য অনেকটা সেই শব্দটার সঙ্গে মেলে। কিন্তু আমাদের শাসনতন্ত্রে তার স্বীকৃতি নেই। ভারতের শাসনতন্ত্রে বাংলা উপস্থিত, কিন্তু বাঙালী অনুপস্থিত। যারা বাংলা ভাষায় কথা কয় এমন কতকগুলি ভারতীয় পশ্চিমবঙ্গে বাস করে, অন্যান্য প্রান্তেও। সমগ্র ভারত রাষ্ট্রই এদের হোমল্যাণ্ড। পশ্চিমবঙ্গ নামক ভূখণ্ডকে এদের হোমল্যাণ্ড বলে স্বীকার করা হয়নি।

বাঙালীর সম্বন্ধে যা বলা গেল তা মরাঠা গুজরাতী ইত্যাদি প্রত্যেকের

সম্বন্ধে বলা যায়। নেশনের ভিতরে নেশন বা সাব-নেশন স্বীকার করা অতি গুরুতর ব্যাপার। এর পরিণাম যে কত দূরে গড়াবে তা কেউ দেখতে পায় না। ইতিমধ্যেই আমরা গোয়ালপাড়া, বোম্বাই প্রভৃতি অঞ্চলের খবর থেকে অনুমান করছি যে ধোঁয়া থাকলে আগুন থাকে। প্রজাতন্ত্রে প্রজার ইচ্ছাই প্রবল। তাই অন্ধ্র রাজ্য গঠন করতে হলো শাসনতন্ত্র থেকে অলক্ষে সরে গিয়ে। ভাষার সঙ্গে রাজ্যকে একাকার করে ভাবতে ভাবতে আজ আমরা যেখানে পৌঁছেছি সেখানে দেখছি এক একটি ভাষার জন্যে এক একটি রাজ্য। প্রজার ইচ্ছায় কর্ম। এও অবশ্যম্ভাবী। কিন্তু এক একটি ভাষাভাষী যদি এক একটি নেশনের মতো ব্যবহার করে তা হলে সংখ্যালঘু বাঙালী ইত্যাদির পক্ষে আইডেনটিটি রক্ষা করা শক্ত হবে। তখন পুরুলিয়া কিষণগঞ্জ ইত্যাদি অঞ্চলের তাৎপর্য আলসেস লোরেন ইত্যাদির মতো হবে। যা নিয়ে ইউরোপে যুদ্ধবিগ্রহ ঘটে গেল, আবার ঘটতে পারে।

এই মুহূর্তে আমাদের চোখের সুমুখে যে বীজ বপন করা হচ্ছে তা বিষবৃক্ষের বীজ। এর ফল ফলবে বিশ ত্রিশ বছর পরে যখন কেউ আমরা থাকব না। এমন সুন্দর একখানা শাসনতন্ত্র বহু ভাগ্যে মেলে। তাকে তছনছ করে কতকগুলো নেশন-স্টেট বা সাব-নেশন-স্টেট তৈরি করে দিলে কোন সমস্যার সমাধান হবে?

কথাটা আরো পরিষ্কার করে বলি। আমাদের অনেকগুলি ভাষা, অনেকগুলি রাজ্য, অনেকগুলি সম্প্রদায়, কিন্তু কোনোটার সঙ্গে কোনোটার আইডেনটিফিকেশন আমাদের শাসনতন্ত্রের অভিপ্রেত নয়। আমাদের শাসনতন্ত্রপ্রণেতারা একটিমাত্র নেশন সৃষ্টি করেছেন, একটিমাত্র জাতির অস্তিত্ব স্বীকার করেছেন। একাধিক নেশন বা সাব-নেশন যদি স্বীকার করতেন তা হলে গোটা শাসনতন্ত্রটাই অন্যরূপ হতো। ভাবাবেগের দ্বারা চালিত হয়ে আমরা যা দাবি করছি তা পনেরো ষোলটি সাব-নেশন। তার থেকে কালক্রমে পনেরো ষোলটি নেশন জন্মাবে, এ আশংকা অমূলক নয়। এর প্রতিকার কোনো রাজ্যকেই কোনো একটি ভাষার বা ভাষাভাষীর সঙ্গে এক করে না দেখা, না ভাবা। অর্থাৎ পশ্চিমবঙ্গ কেবল বাঙালীর নয়, বাঙালীমাত্রের নয়। বিহার কেবল বিহারীর নয়, বিহারীমাত্রের নয়। মহারাষ্ট্র বলে যদি কোনো রাজ্য গড়া হয় তবে কেবল মরাঠার নয়, মরাঠামাত্রের নয়। কর্ণাটক বলে যদি কোনো রাজ্য গড়া হয় তবে তা কেবল কন্নাডিগের নয়, কন্নাডিমাত্রের নয়।

কিন্তু এক হাতে ভাষাভিত্তিক রাজ্য গড়ে আর-এক হাতে ভাষাভাষীর প্রাধান্য রোধ করা যায় কি? কে রোধ করবে? কেন্দ্রীয় সরকার কি সর্বশক্তিমান? পার্লামেন্ট কি সর্বতোভাবে নিরপেক্ষ? সেখানে বিহারী ব্লক আছে, হিন্দীভাষী ব্লক আছে। আরো অনেকগুলো ব্লক আছে। দর কষাকষি, বল কষাকষি নিত্য লেগে আছে ও থাকবে। সংখ্যালঘুদের স্বার্থ রক্ষা হয়তো সম্ভব, কিন্তু আইডেনটিটি আরো গভীর স্তরের কথা। আইডেনটিটি থাকল কি না সংখ্যালঘুরাই বোঝে, আর কেউ বুঝবে না। বুঝতে হলে দরদ থাকা চাই।

দরদ অতি দুর্লভ বস্তু। তা যদি না হতো পূর্ববঙ্গ থেকে এখনো হাজার হাজার লোক চলে আসত না। কেবলমাত্র অভাবের তাড়নায় লোকে ভিটেমাটি ছাড়ে না।

তা আমরা তো আরো কোটি কোটি শরণার্থীর জন্যে ক্ষেত্র প্রস্তুত করে রাখছি। পাঁচ বছর পরে লক্ষ লক্ষ গুজরাতী মহারাষ্ট্র থেকে পালাবে, লক্ষ লক্ষ মরাঠা গুজরাত থেকে। অনবরত লোক চলাচল করতে করতে একটা হবে বিশুদ্ধ মহারাষ্ট্র, অপরটা বিশুদ্ধ গুজরাত। তার পরের ধাপ হচ্ছে সাব-নেশন থেকে নেশন হয়ে ওঠা। আবার দেশবিভাগ। অশুদ্ধ চিন্তার ফল অশুভ না হয়ে পারে না। অস্ত্র দিয়ে তাকে ঠেকানো যায় না। গেলে পাকিস্তান মেনে নেওয়া হতো না। প্রাদেশিকতা সাম্প্রদায়িকতার চেয়ে কোনো অংশে কম বলবান নয়। ইউরোপ যে খণ্ড খণ্ড হয়ে গেছে, এখনো রয়েছে, এর মূলে প্রাদেশিকতাই ছিল ও রয়েছে। আমাকে দুজন ইংরেজ বন্ধু সতেরো আঠারো বছর আগে সতর্ক করে দেন। বলেন, "আমরা খ্রীস্টেনডমকে খণ্ড বিখণ্ড করে যে ভুল করেছি তোমরা ভারতবর্ষকে খণ্ড বিখণ্ড করে সেই একই ভুল করতে যেয়ো না।" তখন আমাদের কথাবার্তা চলছিল প্রাদেশিকতা নিয়ে। আমি তখন আমল দিইনি। কিন্তু ধর্মের নামে দেশবিভাগ ঘটে যাবার পর থেকে আমিও ভাবতে আরম্ভ করেছি যে ভাষার নামেও দেশবিভাগ ঘটতে পারে, ঘটা বিচিত্র নয়।

এই দুঃসম্ভাবনার জন্যে মনটাকে প্রস্তুত করে তার পর যা করতে চাও করো। বহু তপস্যায় আমরা দেশকে স্বাধীন করতে পেরেছি। দেশ অখণ্ড হলে আরো সুখী হতুম, কিন্তু যা হয়েছে তার চেয়েও খণ্ডিত হতে পারত। যাতে না হয় তার জন্যেও তপস্যা করতে হবে। এ তপস্যা আমাদের সকলের। মরাঠার গুজরাতীর বাঙালীর বিহারীর। কিন্তু এই মুহূর্তে আমাদের মনে হচ্ছে এ তপস্যা শুধু কয়েকজন মহানায়কের। তাঁরাই ভারতীয়, আর সকলে বাঙালী বা বিহারী, মরাঠা বা গুজরাতী। ভারতীয়দের সংখ্যা হঠাৎ এত কমে গেল কী করে? মাথার উপরে ইংরেজ নেই বলে? ঘরের বাইরে পাকিস্তান দুর্বল বলে? বহু দূরের লোক রাশিয়া ও চীন সহানুভূতিশীল বলে? জানিনে কেন, কিন্তু দেখে শুনে মনে হয় দারিদ্র্য নেই, ব্যাধি নেই, অশিক্ষা নেই, আছে কেবল ভাষা এবং তার জন্যে চাই ভূখণ্ড।

তা বলে আমি এমন কথা বলব না যে রাজ্যসংখ্যা যত কম হয় তত সমৃদ্ধি বা তত সুশাসন। রাজ্যসংখ্যা আটাশ থেকে আঠারোয় দাঁড় করালে দেশ অমনি ধনধান্যে ভরে উঠবে এটা কুসংস্কার। আমার বিশ্বাস ঠিক উলটো। আমি চাই বিকেন্দ্রীকরণ। তা হলে যে খরচটা কয়েকটি মাত্র জায়গায় হচ্ছে সেটা সব জায়গায় ছড়িয়ে যাবে। দিল্লী কলকাতা বোম্বাই প্রভৃতির তেলা মাথায় তেল ঢালার নাম উন্নয়ন নয়। এসব শহর থেকে খরচের মোহানা ঘুরিয়ে দিতে হবে, তা হলে গ্রামগুলো অঞ্চলগুলো জল পেয়ে বাঁচবে। ছিটেফোঁটা দিয়ে তাদের বাঁচিয়ে রাখা যাবে না। অনেকে তো ইতিমধ্যে গ্রামের হাল ছেড়ে দিয়ে শহরকেই ভারতের ভবিষ্যৎ বলে ভাবতে অভ্যস্ত হয়েছেন। মহাপণ্ডিত এঁরা, এঁদের

সঙ্গে তর্ক বৃথা। এঁদের কপালে মুষলপর্ব আছে। আপাতত এঁদের দ্বারা দ্বারকালীলা।

বিকেন্দ্রীকরণের আদর্শ সামনে রেখে গোটা পঞ্চাশ অঙ্গরাজ্য সৃষ্টি করাই আমার স্বপ্ন। ভাষা অনুসারে নয়, আঞ্চলিক বৈশিষ্ট্য অনুসারে। পশ্চিমবঙ্গ আরো ভাঙবে, বিহার তো তিন ভাগ হবে। আসাম তিন চার ভাগ। উত্তরপ্রদেশ বহুভাগ। কোথায় কে সংখ্যাগুরু বা সংখ্যালঘু লোকের মন থেকে এ গণনা মুছে যাবে। সব ভাষাই সমান আদর পাবে। সব ভাষাভাষী সমান মর্যাদা। আমেরিকার যুক্তরাষ্ট্র যদি আটচল্লিশটি রাজ্যের সমবায় হয় তবে ভারত কেন হবে না পঞ্চাশটি রাজ্যের সমন্বয়? ভারতের লোকসংখ্যা তিন গুণ। আয়তনও তিন গুণ হলে আমি হয়তো দেড়শটি রাজ্যের স্বপ্ন দেখতুম। কেন্দ্রীয় শাসন যদি এক এবং অবিভাজ্য হয়, মাঝখানে যদি পাঁচ সাতটি 'জোন' বা 'গ্রুপ' থাকে, তা হলে দেড়শটি অঙ্গরাজ্য থাকলে কার কী ক্ষতি? যা হোক, আমি দেড়শটির স্বপ্ন দেখব না। ঐ পঞ্চাশটি পর্যন্ত আমার চিন্তার দৌড়। আদিবাসীদের আমি সন্তুষ্ট রাখতে চাই। পার্বত্যদেরও পরিতুষ্ট করতে হবে। চোদ্দটি প্রধান ভাষার মতো আরো কয়েকটি অপ্রধান ভাষা আছে, যেমন মৈথিলী। তাদের আত্মপ্রকাশের সুযোগ দিতে হবে, যাতে তারা আইডেনটিটি না হারায়।

কারো কারো ধারণা ইউনিট সংখ্যা যত কম হবে দেশ তত বেশী সমৃদ্ধ হবে, সুশাসিত হবে। এ ধারণার ন্যায়সংগত পরিণতি কমিউনিস্ট চীন। সেখান অঙ্গরাজ্য নেই। সমৃদ্ধি ও সুশাসনের এই আদর্শ রুশদেশও গ্রহণ করেনি। আমরাও গ্রহণ করব না। আমাদের সামনে আরো অনেক দৃষ্টান্ত রয়েছে। সমৃদ্ধি ও সুশাসন আকার আয়তনের উপর নির্ভর করে না। আমেরিকার যুক্তরাষ্ট্রে যেমন অতিকায় টেক্সাস আছে তেমনি অতি ক্ষুদ্র মেরীল্যাণ্ড, ডেলাওয়েয়ার ও রোড আইল্যাণ্ড আছে। কেউ বলে না যে এগুলি হচ্ছে সমৃদ্ধি বা সুশাসনের অন্তরায়। গণতন্ত্র আমাদের ধাতস্থ হয়নি, হলে দেখা যাবে অতি ক্ষুদ্র ইউনিট অতি বৃহতের চেয়ে কম সুশাসিত বা কম সমৃদ্ধ নাও হতে পারে।

এখন আমাদের কর্তব্য হবে সেক্যুলার ফরমুলার মতো আর একটি ফরমুলা আবিষ্কার করা। ভারত রাষ্ট্র যেমন হিন্দুশাসিত ভারত নয় তেমনি বিহার প্রভৃতি রাজ্য হবে না হিন্দীশাসিত বা অন্য কোনো একটি ভাষাশাসিত। আত্ম-প্রকাশ ভালো, কিন্তু আধিপত্য ভালো নয়। এক পক্ষ আধিপত্য করলে অপর পক্ষ আত্মবিলুপ্তির দুঃস্বপ্ন দেখবে না তো কী করবে? এ সমস্যা দু-একটা জেলা হস্তান্তর করলে মিটবে না। বিহারের কতক অংশ পশ্চিমবঙ্গকে দিলেও বিহারে লক্ষ লক্ষ বাঙালী থেকে যাবে, তাদের আইডেনটিটি থাকবে কোন মন্ত্রবলে? বাঙালীর সংখ্যা যথেষ্ট বলেই তারা মনে বল পাচ্ছে। সংখ্যা কমে গেলে মনের জোরও কমে যাবে। মনের জোর যতই কমবে দৌড় দেবার ঝোঁক ততই বাড়বে। একটু বেদরদী ব্যবহার পেলেই ঝাঁকে ঝাঁকে বাঙালী ভাগলপুর ইত্যাদি জেলা থেকে ভাগবে। পশ্চিমবঙ্গকে তখন আর-এক প্রকার শরণার্থীর

জন্যে জায়গা খুঁজতে হবে। কোনো-একটা রাজ্য যে কোনো-একটা ভাষাব বা ভাষাভাষীর হোমল্যাণ্ড নয় এটা সবাইকে সমঝিয়ে দেওয়া চাই। সব ভারতীয়ের জন্যে সব রাজ্য। কারো একাধিপত্য বরদাস্ত করা হবে না।

(১৯৫৬)

## মার্জার

মার্জার সম্বন্ধে তুমি আমার মত জানতে চেয়েছ। এই জন্তুটি আমার অচেনা নয়। বাড়িতেই গুটি কয়েক আছে। এদের নিয়ে আমি ছড়াও লিখেছি বিস্তর। কিন্তু আমাদের নেতারা যে জীবটির কথা বলছেন এ জীব সে জীব নয়। তা নিয়ে আমি ছড়া লিখতে ভরসা পাইনে। সেদিন একটু তামাশা করতে গেলুম, বন্ধু বললেন, রক্তগঙ্গা বইবে। গৃহিণী উপদেশ দিচ্ছেন, প্রবন্ধ লিখে কাজ নেই। বাস্তবিক, সত্য কথা বলব যে, শান্ত হয়ে শুনবে কে? সুতরাং ছড়া নয়, প্রবন্ধ নয়, চিঠিই লেখা যাক। খোলা চিঠি।

প্রথমে একটু প্রাণিতত্ত্ব আলোচনা করা যাক। মার্জারের প্রসঙ্গ যথাকালে উঠবে।

ঊনবিংশ শতাব্দীর গোড়ার দিকে ইউরোপ মহাদেশের দিকে দিকে ন্যাশনালিজমের হাওয়া বয়ে যায়। সে হাওয়া ধীরে ধীরে ভারতবর্ষেও এসে পৌঁছয়। প্রথম পর্যায়ে এর রূপ হয় হিন্দু ন্যাশনালিজম। একটু লক্ষ করলে দেখবে ঊনবিংশ শতাব্দীর প্রথমার্ধে ইণ্ডিয়া বা ইণ্ডিয়ান বড়ো একটা ব্যবহার করা হতো না। হিন্দুস্থান. হিন্দু কলেজ, হিন্দু পেট্রিয়ট, হিন্দু মেলা। এর কারণ ফারসী ছিল তখনকার দিনের সরকারী ভাষা। ফারসীতে এ দেশের নাম ছিল হিন্দুস্থান। লোকে সেই ছাঁচে ভাবতে অভ্যস্ত ছিল। তাই ন্যাশনালিজমকেও সেই ছাঁচে ঢালাই করা হলো। এতে মুসলমানদেরও আপত্তি ছিল না, কারণ তাঁদের ধারণা তাঁরা হিন্দুস্থানের নেটিভ নন, তাঁরা ভিনদেশী বিজেতা। তাঁদের বাদশা তখনো দিল্লীতে। ইংরেজী সরকারী ভাষা হলো, ইংরেজদের রানি মহারানি হলেন, দেশের নাম হলো ইণ্ডিয়া, লোকের নাম ইণ্ডিয়ান, সিপাহী বিদ্রোহের সময় হিন্দুমুসলমান মিলে একজোট হয়ে লড়াই করায় মুসলমানকেও মনে করা হলো একই নেশনের অঙ্গ। কতক মুসলমান এটা মেনে নিলেনও। কিন্তু বহু মুসলমান মানতে পারলেন না। হিন্দুদের মধ্যেও বহুসংখ্যক অত দূর যেতে চাইলেন না। হিন্দু ন্যাশনালিজম রয়ে গেল। তার দোসর হলো প্যান-ইসলামিজম, পরে মুসলিম ন্যাশনালিজম, ঝীণা সাহেবের দুই নেশন থিয়োরি। উপরন্তু এল ইণ্ডিয়ান ন্যাশনালিজম। একটি স্রোতের জায়গায় তিনটি স্রোত। এ গেল দ্বিতীয় পর্যায়।

ইতিমধ্যে ইংরেজীর সঙ্গে ঘনিষ্ঠ পরিচয়ের ফলে ভারতের প্রত্যেকটি ভাষার নতুন সাহিত্য সৃষ্টি হয়। নতুন সাহিত্যিকরা যে যার মাতৃভাষার সঙ্গে মাতৃ-

ভূমির একাত্মতা স্থাপন করেন। এমন করে দেখা দিল বাংলাভাষা, বাংলাদেশ, বাঙালীজাতি, বাঙালী জাতীয়তা। মরাঠীভাষা, মহারাষ্ট্র দেশ, মরাঠা জাতি, মহারাষ্ট্রীয় জাতীয়তা। তেলুগু ভাষা, অন্ধ্রদেশ, আন্ধ্র জাতি, আন্ধ্র জাতীয়তা। মলয়ালম ভাষা, কেরলদেশ, মলয়ালী জাতি, কেরল জাতীয়তা। এই রকম আরো গোটা দশেক জাতীয়তাবাদ নিয়ে তৃতীয় পর্যায়। অনেকের খেয়াল থাকে না যে বঙ্কিমচন্দ্রের 'বন্দে মাতরম্' যাঁর বন্দনা তিনি ভারতমাতা নন, বঙ্গমাতা। ওটা বাঙালী জাতির জাতীয় সঙ্গীত। সে বাঙালী জাতির তখনকার দিনের লোকসংখ্যা ছিল সাত কোটি। তার মধ্যে আড়াই কোটি মুসলমান, দু কোটি বিহারী হিন্দু, পঞ্চাশ লক্ষ ওড়িয়া হিন্দু। বঙ্গভঙ্গের আন্দোলনে বিহারী হিন্দুকে, ওড়িয়া হিন্দুকে, একই বাঙালী জাতির শামিল বলে ধরে নেওয়া হয়েছিল। বিহার বা ওড়িশা আলাদা হয়ে যাক এটা আন্দোলনের লক্ষ্য ছিল না। তখনকার দিনের নেতাদের উদ্দেশ্য ছিল বিহারীকে সঙ্গে রাখা, ওড়িয়াকে সঙ্গে রাখা, অধিকন্তু পূর্ববঙ্গের হিন্দুমুসলমানকে সঙ্গী করা। বলা বাহুল্য বিহারীরা ওড়িয়ারা স্বতন্ত্র হতে চেয়েছিলেন। সেইজন্যে রবীন্দ্রনাথের মানসে এল সমন্বয়ের কল্পনা। তিনি বাঙালী জাতির মতো পাঞ্জাবী সিন্ধী গুজরাতী মরাঠা প্রভৃতি জাতিকে একসূত্রে গেঁথে ভারতীয় জাতির উদ্বোধন করলেন। তার মধ্যে হিন্দুও ছিল, মুসলমানও ছিল। তাঁর 'জনগণমন' স্বাতন্ত্র্যবাদী ও ঐক্যবাদী উভয় ধারার মধ্যে সামঞ্জস্য ঘটাতে পেরেছিল। সেটা ভারতীয় জাতির জাতীয় সঙ্গীত। সেইসঙ্গে বাঙালী ওড়িয়া গুজরাতী মরাঠা পাঞ্জাবী সিন্ধী প্রভৃতি জাতির স্বীকৃতি। সেইসঙ্গে হিন্দু মুসলমান প্রভৃতি জাতির স্বীকৃতি।

যেখানে জাতি বলতে এত রকম জাতি বোঝায় সেখানে ইংরেজী নেশন শব্দটির অপব্যবহার না হয়ে পারে না। যে যার খুশিমতো ন্যাশনাল শব্দটির শ্রাদ্ধ করে। কখনো দেখি পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্ক, কখনো হিন্দু ন্যাশনাল আর-কিছু। পাশাপাশি তিনটি স্রোত তো ছিলই, ভারতীয় বনাম হিন্দু বনাম মুসলিম। কোণাকুণি ছিল আরো কয়েকটা স্রোত। যেমন বাঙালী বনাম বিহারী, গুজরাতী বনাম মরাঠা, তামিল বনাম তেলুগু। সমন্বয় কাব্যে যত সহজ জীবনে তত নয়। কোথাও বিহারী সংখ্যাগুরু বাঙালী সংখ্যালঘু, কোথাও মরাঠা সংখ্যাগুরু গুজরাতী সংখ্যালঘু, কোথায় তামিল সংখ্যাগুরু তেলুগু সংখ্যালঘু। আবার এমনও দেখা যায় যে সরকারী কাজকর্মে সংখ্যালঘুরাই সংখ্যাধিক। সকলেই হিন্দু, সকলেই ভারতীয় এ যুক্তি ভুল নয়, তবু এতে ভবী ভোলে না। ভবী চায় সংখ্যাগুরুত্বের সুযোগ নিতে, না-ই বা থাকল যোগ্যতা। ইংরেজ যত দিন ছিল তার নীতি ছিল নিজের কোলে ঝোল টেনে বাকিটুকু এমন ভাবে বেঁটে দেওয়া যাতে যোগ্যতার খুব বেশী তারতম্য না হয়, অথচ সংখ্যাগুরুও অসন্তুষ্ট না হয়। এ ভাবে ব্যালান্স করতে করতে তার সাম্রাজ্য গেল। কার্যত অযোগ্যই প্রশ্রয় পেল। সংখ্যাগুরুকে তোয়াজ করতে গিয়ে সংখ্যালঘুকে অনাদর করা হলো।

ইংরেজ থাকতেই অনেকে আপন আপন প্রদেশ পেয়ে গেছল। যেমন বাঙালীরা বঙ্গ, ওড়িয়ারা ওড়িশা, বিহারীরা বিহার, অসমীয়ারা আসাম, সিন্ধীরা সিন্ধু। কিন্তু আরো অনেকের এই বাসনাটি অপূর্ণ রয়েছিল। স্বাধীনতার পরে তাদের প্রথম কথা হলো, এবার তো বিদেশীরা বাধা দিচ্ছে না, এবার কেন স্বতন্ত্র মহারাষ্ট্র হবে না, স্বতন্ত্র অন্ধ্রদেশ হবে না, স্বতন্ত্র কর্ণাটক হবে না, স্বতন্ত্র কেরল রাজ্য হবে না ? এই কেন-র উত্তর এই যে বাধাটা আসলে বিদেশীদের নয়, স্বদেশীদেরই। তুমি অন্ধ্রদেশ বলে একটা স্বতন্ত্র রাজ্য চাও। তা হলে মাদ্রাজের উপর তোমার দাবি ছাড়। নইলে তামিলরা বাধা দেবে। তুমি মহারাষ্ট্র বলে একটা স্বতন্ত্র রাজ্য চাও। তা হলে বোম্বাই শহরের উপর তোমার দাবি ছাড়। নয়তো গুজরাতীরা বাধা দেবে। একবার ভারতবর্ষের সবটা ঘুরে এলে দেখবে অসংখ্য জায়গায় অশেষ বাধা। গায়ের জোরের উপর ছেড়ে দিলে রক্তারক্তি বাধবে। কুরুক্ষেত্রের পুনরাভিনয় ঘটবে। ফলে আমাদের সদ্যলব্ধ স্বাধীনতা হাওয়া হয়ে যাবে। এইজন্যে নেতারা গড়িমসি করেছেন। আর যা করেছেন তা পরে বলছি।

আমাদের স্বাধীনতা যখন এল তখন সারা ভারতের হাতে একই দিনে একই ক্ষণে এল। দেখা গেল সারা ভারতের সেদিন দুই হাত। এক হাতের নাম পাকিস্তান, আর-এক হাতের নাম আগেকার মতো ভারত, কিন্তু রূপ আগেকার মতো নয়। তার আসল চেহারা বাকিস্থান। এক অপূর্ব দৃশ্য দেখতে হলো। বাংলাদেশ ও বাঙালী জাতি দুভাগ হয়ে কতক পড়ল পাকিস্তানে, কতক পড়ল বাকিস্থানে। পাঞ্জাব ও পাঞ্জাবী জাতির সেইরূপ অবস্থা। সিন্ধু ও সিন্ধী তো কেবল পাকিস্তানে। আশাবাদীরা আশা করেছিল যে, যা হবার তা হয়ে গেছে। যে যার ভাগ্য মেনে নিলে হয়। কিন্তু আমাদের জাতীয়তাবাদে গোড়া থেকেই গোলমাল ছিল। যে দেশে একটিমাত্র জাতীয়তাবাদ কাজ করছে সে দেশের ইতিহাস আর যে দেশে এতগুলো জাতীয়তাবাদ কাজ করছে সে দেশের ইতিহাস কী করে এক রকম হতে পারে! আমাদের বোঝা উচিত ছিল যে ভারতীয় জাতীয়তাবাদ কোনো কালেই সর্ববাদীসম্মত ছিল না। তাকে চ্যালেঞ্জ করবার জন্যে ছিল হিন্দু জাতীয়তাবাদ, মুসলিম জাতীয়তাবাদ, শিখ জাতীয়তাবাদ। তাকে জেরবার করবার জন্যে ছিল বাঙালী জাতীয়তাবাদ, মরাঠা জাতীয়তাবাদ, আন্ধ্র জাতীয়তাবাদ, পাঞ্জাবী জাতীয়তাবাদ প্রভৃতি চোদ্দ পনেরো রকম জাতীয়তাবাদ। "এসো ব্রাহ্মণ শুচি করি মন"ও তলে তলে সক্রিয় ছিলেন। দারুণ রেষারেষি ব্রাহ্মণে-অব্রাহ্মণে। এসব আমার চোখে দেখা। দক্ষিণে গেলে যে কোনো চক্ষুষ্মানের চোখে পড়ত। গান্ধীহত্যার পিছনে ব্রাহ্মণ-অব্রাহ্মণ মরাঠা-গুজরাতী মনোভাবও কাজ করেছিল। 'চুপ' 'চুপ' বলে মনকে চোখ ঠেরে কোনো লাভ নেই।

গান্ধীহত্যার পর আমাদের নেতাদের দৃষ্টি উন্মীলিত হলো। তাঁরা তখন নতুন শাসনতন্ত্র প্রণয়নে নিযুক্ত ছিলেন। সে শাসনতন্ত্র যে সেক্যুলার নীতি বরণ করল এ কথা সকলের জানা আছে। তার মানে সে শাসনতন্ত্র হিন্দু

মুসলমান শিখ খ্রীস্টান জৈন পারসিককে একসূত্রে গাঁথতে চেষ্টা করল না। তাদের সম্পূর্ণরূপে উপেক্ষা করল। তারা থাকতেও পারে, না থাকতেও পারে। ভারতীয় থাকলেই হলো। অর্থাৎ তুমি হিন্দু কি তুমি মুসলমান সে তোমার ঘরোয়া ব্যাপার। রাষ্ট্র তা জানে না, জানতে চায় না, মানে না, মানতে চায় না। তুমি যে ভারতীয় এইটুকুই যথেষ্ট। তুমি অজ্ঞেয়বাদী বা নাস্তিক হলেও যে-কোনো সনাতনীর সমান অধিকার ভোগ করবে। তুমি রাষ্ট্রপতিও হতে পার, প্রধান মন্ত্রীও হতে পার টিকি কেটে পৈতে ছেঁটে। আমাদের শাসনতন্ত্র এ ক্ষেত্রে বিলকুল আমেরিকান বা রাশিয়ান। আধুনিকতার শেষ কথা।

আমাদের শাসনতন্ত্র যে সেক্যুলার নীতি বরণ করল এ কথা সকলের ভালো না লাগলেও সকলের জানা আছে। কিন্তু আর কী নীতি বরণ করল তা অনেকের অজানা। আমাদের শাসনতন্ত্র কলমের এক খোঁচায় প্রদেশ কথাটা তুলে দিল। তার জায়গায় বসিয়ে দিল স্টেট, যার বংলা করা হচ্ছে রাজ্য বলে। আমি যদিও এই তর্জমা পছন্দ করিনে তবু সুবিধের খাতিরে মেনে নিচ্ছি। পশ্চিমবঙ্গ একটা প্রদেশ নয়, এটা একটা রাজ্য। যেমন হায়দরাবাদ একটা রাজ্য। হায়দরাবাদ বলতে কোনো একটা ভাষা বা জাতি বোঝায় না। সেখানে তেলুগু কানাড়ী মরাঠী ও উর্দু চারটে ভাষা চলে। ভাষাকে যদি জাতির সমার্থক ভাবো তবে চারটে জাতি বাস করে। তেমনি পশ্চিমবঙ্গে বাংলা নেপালী সাঁওতালী ও হিন্দী চারটে ভাষা চলে। সুতরাং যাঁরা ভাষাকে জাতির সমার্থক বলে ভাবতে অভ্যস্ত তাঁদের জেনে রাখতে হবে যে এখানে চারটি জাতির বাস। এই রকম সব রাজ্যে। নতুন শাসনতন্ত্র ভারতীয় ব্যতীত আর কোনো নেশন বা সাব-নেশন বা ন্যাশনালিটি বা জাতি স্বীকার করে না। শাসনতন্ত্রের দৃষ্টিতে এখানে একটিমাত্র জাতি বাস করে। তার নাম ভারতীয় জাতি। সে জাতি বহুভাষী। সে জাতির বহুপ্রচলিত ভাষাগুলির তালিকা শাসনতন্ত্রে দেওয়া আছে, রাজ্য-গুলির তালিকাও অন্যত্র দেওয়া আছে। দুটি তালিকা একত্র দেওয়া যেতে পারত, তা ইচ্ছা করে আলাদা রাখা হয়েছে। কোন রাজ্যের যে কী ভাষা তা জানবার উপায় নেই শাসনতন্ত্র পড়ে। পশ্চিমবঙ্গের ভাষা যে বাংলা এটা কাগজে কলমে স্বীকার করা হয়নি। শাসনতন্ত্র বলে দিয়েছে রাজ্যের লোক যে যার ভাষা নিজেরাই ঠিক করে নেবে। অর্থাৎ পশ্চিমবঙ্গের লোকপ্রতিনিধিরা যদি ইচ্ছা করেন তবে বাংলা হবে তাঁদের মনোনীত ভাষা, তেলুগুও হতে পারে, সংস্কৃতও হতে পারে। অবশ্য সরকারী কাজকর্মের ভাষা।

তেমনি মহীশূর রাজ্যের লোকপ্রতিনিধিরা ইচ্ছা করলে বাংলাকেই তাঁদের সরকারী ভাষা করতে পারেন। এ রকম স্বাধীনতা সবাইকে দেওয়া হয়েছে। কেবল কেন্দ্রীয় সরকারকে স্বাধীনতা দেওয়া হয়নি। সে ক্ষেত্রে নির্দেশ দেওয়া হয়েছে হিন্দীকেই করতে হবে সরকারী ভাষা। কিন্তু কোন হিন্দীকে? যে হিন্দী বাংলা মরাঠী ওড়িয়া গুজরাতীর মতো আঞ্চলিক ভাষা সে হিন্দীকে নয়। যা সকলে বলে সকলে বোঝে এমন কোনো হিন্দীকে। এই তো কয়েক বছর আগে জবাহরলাল এই প্রভেদটুকু চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছিলেন।

কিন্তু ইতিমধ্যে লোকে ওটা ভুলে গেছে। আবার শুনছি আঞ্চলিক হিন্দীকে কেন্দ্রীয় সরকারের সরকারী ভাষা করার কথা। বেসিক হিন্দী বা সুনীতি-কুমারের মতে বাজার হিন্দী কোথায় চাপা পড়ে গেছে। শাসনতন্ত্র অনুসারে কাজ হচ্ছে বলে তো মনে হয় না। হবে কী করে? হিন্দী বলে যা হিন্দীভাষীরা মেনে নিয়েছেন তার থেকে স্বতন্ত্র কোনো হিন্দী দেবনাগরী লিপিতে নেই। রোমান হরফে আছে। কিন্তু তার নাম হিন্দী নয়, হিন্দুস্থানী। ওটাকেই চালিয়ে দিলে মন্দ হতো না। কিন্তু ওর ঐ হরফটি রোমান হয়ে মাটি করেছে। ওতে নাকি বিজাতীয় গন্ধ আছে। যদিও ইউরোপের ব্যাইরে বহু দেশ ও-লিপিকে আপনার করে নিয়েছে। আমাদের ছেলেবেলায় এশিয়াভুক্ত রাশিয়া ও তুর্কী। কিছু দিন আগে ইন্দোনেশিয়া। এই সম্প্রতি শুনছি, চীন। এদের জাতীয়তাবাদে আঘাত লাগল না। লাগল কেবল আমাদের।

যা হোক হিন্দীর তরফ থেকে যেসব নিখিল ভারতীয় সংস্কৃতিগত দাবি করা হচ্ছে সেসব শাসনতন্ত্রের বহির্ভূত। শাসনতন্ত্র অনুসারে ভারতীয়রা একটি বহুভাষী জাতি। সব ক'টা ভাষাই ভারতীয়দের ভাষা, কেবল হিন্দী নয়। শাসনতন্ত্র গৃহীত হয়ে যাবার পর ভারতীয় জাতীয়তাবাদের আর কোনো প্রতিদ্বন্দ্বী নেই, শরিক নেই। এখন আর বাঙালী জাতীয়তাবাদ মরাঠা জাতীয়তাবাদ আন্ধ্র জাতীয়তাবাদ ইত্যাদির কোনো মানে হয় না। যেমন হিন্দু জাতীয়তাবাদ শিখ জাতীয়তাবাদ ইত্যাদির কোনো মানে হয় না। কিন্তু মানুষ পাঁচ সাত বছরে তার বহুকালের সংস্কার ভোলে না। তার সেণ্টিমেণ্ট যায় না। শাসনতন্ত্রের কোথাও বাঙালী মরাঠা ইত্যাদি জাতির নামগন্ধ নেই, তবু আমরা বাঙালী বলতে অজ্ঞান। মরাঠারা মরাঠা বলতে অজ্ঞান। ওড়িয়ারা ওড়িয়া বলতে অজ্ঞান। সংস্কৃতির ক্ষেত্রে এই সেণ্টিমেণ্টকে শ্রদ্ধা করতে হয়, কিন্তু রাজনীতিক্ষেত্রে প্রশ্রয় দেওয়া ভুল। তুমি যেমন করেই মানচিত্র আঁকো না কেন, ভিন্নভাষী ভারতীয় রয়ে যাবেই, ভিতরে আসবেই। শাসনতন্ত্র অনু-সারে তাদের অবাধ অধিকার, অবাধ গতি। দুর্গাপুরে যদি কয়েক লক্ষ অবাঙালী এসে জোটে তুমি তাদের তাড়াতে পারবে না। রাউরকেলায় যদি কয়েক লক্ষ বাঙালী গিয়ে জোটে ওড়িয়ারা তাদের রুখতে পারবে না। আইনত ওরা সবাই ভারতীয় নাগরিক। ডোমিসাইল সার্টিফিকেট এখন বেআইনী হয়ে গেছে। যদি না হয়ে থাকে তবে সুপ্রীম কোর্টে দরখাস্ত করলে প্রতিকার পাওয়া যাবে। স্বাধীনতার সঙ্গে, শাসনতন্ত্রের সঙ্গে যা আর খাপ খাচ্ছে না তাকে রাজনীতির সম্বল করে কতকগুলি লোক নেতা বনতে পারে, তাদের মধ্যে কংগ্রেসওয়ালারাও আছে। কিন্তু কোনো কোনো বিদ্বান বিচক্ষণ দেশপ্রেমিক আইনজ্ঞ ভাবুক ব্যক্তিকেও গোলে হরিবোল দিতে দেখছি। এর ফলে শাসনতন্ত্র-বিরোধীদের হাতের মুঠো শক্ত হচ্ছে।

হাঁ, শাসনতন্ত্রবিরোধীও এক দল আছেন। এঁদের থীসিস হচ্ছে ভারত একটি মালটিন্যাশনাল স্টেট। অর্থাৎ এ দেশে কেবল একটি নেশন নেই। অনেক-গুলি নেশন আছে। ঝীণা সাহেব মাত্র দুটি নেশনের কথা বলেছিলেন বলে

আমরা খাপ্পা হয়েছিলুম। এখন কমিউনিস্ট কমরেডরা বলছেন বহু নেশনের কথা। আর কংগ্রেসপক্ষীয়রাও ঘুরিয়ে ফিরিয়ে প্রকারান্তরে সেই কথার প্রতিধ্বনি করছেন। ভারত নাকি 'মহা-রাষ্ট্র'। 'মহা-ভারত'। 'মহাদেশ'। এই 'মহা' বিশেষণের তাৎপর্য কী? এর তাৎপর্য আমরা আমাদের নতুন শাসনতন্ত্র পড়িনি, পড়তে চাইনে, পড়লেও মানতে চাইনে। আগেকার দিনে এসব উক্তির পিছনে যুক্তি ছিল হয়তো। কিন্তু বিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে এসব উক্তির পায়ের তলা থেকে মাটি সরে গেছে। এসব এখন আকাশকুসুম। আমাদের শাসনতন্ত্র অনুসারে আমরা একটিই 'পীপল'। একটিই 'নেশন'। এখানে বহু-বচন খাটবে না। ইংরেজী 'সাব' উপসর্গ বসবে না। এটা সুপারস্টেট নয়, ফেডারেশন নয়, কনফেডারেশন নয়। এখানে 'ইউনিয়ন' শব্দটি ব্যবহার করা হয়েছে বটে, কিন্তু রুশ কমিউনিস্ট অর্থে নয়। ইউনিয়নের একাধিক রূপ আছে। এটিও একটি। 'মহা' বিশেষণটি যাঁরা ব্যবহার করছেন তাঁরা গৌরবে করলে কথা ছিল না, কিন্তু রাজনীতির পরিভাষায় তার তাৎপর্য অন্য রকম। আমাদের এই দেশটির নাম ভারত, এটি মহাদেশ নয়, মহাভারত নয়। আমাদের এই রাষ্ট্রটি নিতান্তই রাষ্ট্র, মহা-রাষ্ট্র নয়।

যে কুরুক্ষেত্রের সূচনা দেখে আমরা সেক্যুলার স্টেট বরণ করলুম সেই কুরুক্ষেত্র আজ আবার আমাদের দুয়ারে ধাক্কা মারছে। শাসনতন্ত্র দিয়ে তাকে ঠেকিয়ে রাখা যাচ্ছে না। কারণ মানুষের মন এখনো পুরনো ধরনের ছাঁচে অভ্যস্ত। এই ধরো, পশ্চিমবঙ্গের তরফ থেকে বিহারের কতক অংশ দাবি করা হচ্ছে এই বলে যে পশ্চিমবঙ্গ একটা ভাষাভিত্তিক রাজ্য, তার ভাষা বাংলাভাষা, তার অধিবাসী বাঙালী জাতি, অতএব বিহারের বঙ্গভাষী অঞ্চলগুলো তারই পাওনা, তাকে না দিলে সে পূর্ববঙ্গের শরণার্থীদের বসাবার জায়গা পাচ্ছে না, তাদের নাকি দাবি আছে, তাদের প্রতিও নাকি দায়িত্ব আছে, যেহেতু দেশবিভাগে কংগ্রেস সম্মত হয়েছিল। এই যেমন পশ্চিমবঙ্গের মামলা এমনি মামলা প্রত্যেকটি রাজ্য থেকে উপস্থাপিত করা হয়েছে। যারা এখনো ভাষাভিত্তিক নয় তারা চায় ভাষাভিত্তিক হতে। যারা আগে থেকে ভাষাভিত্তিক হয়ে রয়েছে তারা চায় স্বভাষীদের অধ্যুষিত অঞ্চল স্বরাজ্যভুক্ত করতে। ইউরোপে আমরা এর অনুরূপ দেখেছি। ইটালী তার অপূর্ণ দাবি আদায় করার জন্যে সেবার অস্ট্রিয়া-হাঙ্গেরীর সঙ্গে যুদ্ধ করে, এবার ফ্রান্সের সঙ্গে। ইটালিয়া ইরিডেন্টা এখনো ষোলো আনা আদায় হলো না। এখনো ট্রিয়েস্টের একাংশ যুগোশ্লাভিয়ার ও রিভিয়েরার একাংশ ফ্রান্সের দখলে। এই ধরনের আন্দোলনকে বলা হয় ইরি-ডেণ্টিস্ট আন্দোলন। জার্মানীও জার্মানভাষী অঞ্চলকে আপনার শামিল করার জন্যে দু দু বার যুদ্ধে নেমেছে। সুডেটেন জার্মানদের উপর তার দাবি সে এখনো ছাড়েনি। তবু দেখা যাচ্ছে অস্ট্রিয়া আলাদা থাকতে ভালোবাসে, ইস্ট প্রাশিয়া তো জার্মানশূন্য হয়ে গেছে, পূর্ব জার্মানী রুশপ্রভাবিত স্বতন্ত্র রাষ্ট্র। শরণার্থীতে ছেয়ে গেছে পশ্চিম জার্মানী। সেখানেও ঐ একই যুক্তি। শরণার্থী সমস্যার সমাধানের জন্যে রাজ্যবিস্তার চাই। ভালোয় ভালোর না

পেলে যুদ্ধ করতে চাই। তৃতীয় মহাযুদ্ধের প্রস্তুতি চলেছে তাই নিয়ে।

আমাদের ভাষাগুলো ইউরোপীয় ভাষাগুলোর সঙ্গেই তুলনীয়। সুতরাং রাজ্যগুলোও ইউরোপের রাষ্ট্রগুলোর সঙ্গে তুলনীয় হওয়া উচিত। কিন্তু তুলনাটা আর-এক কদম এগোলে ভারতও হবে ইউরোপের মতো বহুধা বিভক্ত। বিভক্ত হয়ে ইউরোপের শেষ পর্যন্ত কী লাভ হয়েছে? যুদ্ধবিগ্রহের অন্ত নেই। এক ভাগ তো রুশ-প্রভাবাধীন। অপর ভাগ মার্কিন-প্রভাবাধীন। ইউরোপের সঙ্গে তুলনাকে আমাদের ভয় করা উচিত। আমাদের স্বাধীনতা থাকবে না, ঐক্য ইতিমধ্যেই ব্যাহত হয়েছে পাকিস্তান সৃষ্টির ফলে। কেন্দ্রীয় সরকার না থাকলে, তার হাতের মুঠো শক্ত না করলে, তার রোয়েদাদ শিরোধার্য না করলে, তার বিরুদ্ধে আন্দোলন চালালে, তার রেল লাইন তুলে ফেললে বা রেল চলাচল থামিয়ে দিলে, তার অথরিটি অস্বীকার করলে কয়েক হাজার বর্গমাইল জায়গা হয়তো পাওয়া যাবে, কিন্তু সে যদি দুর্বল হয়ে অদৃশ্য হয়ে যায় তা হলে যে গৃহযুদ্ধ বাধবে আমাদের রাজ্যে রাজ্যে জাতিতে জাতিতে। তার ফলে ঐক্য বেবাক যাবে, স্বাধীনতা বরবাদ হবে।

বোম্বাই শহরে যা হয়েছে তার সব খবর বেরয়নি। একটু একটু করে কানে আসছে। মহারাষ্ট্র স্বতন্ত্র হবে, এটা স্থির হয়ে যাবার পরও আশ মেটে না। শুধু স্বতন্ত্র মহারাষ্ট্র হলে হবে না, সংযুক্ত মহারাষ্ট্র হওয়া চাই। বোম্বাই শহরটা হবে মহারাষ্ট্রের শামিল। যদিও সেখানে মরাঠীভাষী শতকরা পঞ্চাশও নয়। যদিও সেখানে গুজরাতীদের সংখ্যা সম্পত্তি ঐতিহ্য সব জড়ালে সমান। যদিও কংগ্রেস থেকে সেটাকে প্রাদেশিক মর্যাদা দেওয়া হয়ে এসেছে পঁয়ত্রিশ বছর ধরে। যদিও স্বাধীনতা আন্দোলনে সেখানকার গুজরাতীরাই কংগ্রেসের পরম সহায় হয়েছে। তার পর দ্বীপের চার দিকে তো জল। সমুদ্র কি তাকে কেবল একটা দিকের সঙ্গেই সংযুক্ত করে? গুজরাতের সঙ্গেও কি জলপথে তার সংযোগ নেই? গুজরাতীরা কি জলপথেও সেখানে আসেনি? বোম্বাইয়ের ইতিহাস কি গুজরাতের ইতিহাসেরও শামিল নয়? ভারত সরকার বোম্বাইকে মহারাষ্ট্র-গুজরাতের যুক্ত হস্তেই রাখতে চেয়েছিলেন, কোনো এক পক্ষের হাতে দিতে চাননি। কিন্তু যুক্ত রাজ্য যখন সম্ভব হলো না তখন নিজেদের খাসমহল করে রাখবেন বলে সিধান্ত করলেন। সঙ্গে সঙ্গে বেধে গেল বর্গীর হাঙ্গামা। ওদিকে নিরীহ গোবেচারা বলে যাদের খ্যাতি বা অখ্যাতি ছিল সেই ওড়িয়ারা যা করে দেখাল তা ইংরেজ আমলে স্বাধীনতার জন্যেও করেনি। আর পশ্চিমবঙ্গের লোক এত কাল পরে সত্যি সত্যি শান্তিপূর্ণ ভাবে হরতাল পালন করল, সাধারণ ধর্মঘট করল। স্বাধীনতার জন্যেও যা তারা করেনি। যে দেশে গণতন্ত্র চালু আছে, লোকপ্রতিনিধিরা আইনসভায় গিয়ে শাসনতন্ত্রসম্মত উপায়ে সরকারী সিদ্ধান্তের রদবদল ঘটাতে পারেন, সে দেশে বোম্বাইয়ের মতো বর্গীর হাঙ্গামা, ওড়িশার মতো গণবিদ্রোহ, কলকাতার মতো শাসনব্যবস্থার পক্ষাঘাত কিসের সূচনা করে? গণতন্ত্রের ব্যর্থতার। বিদেশী পর্যবেক্ষকরা সেই ধারণা পোষণ করবেন। উপরন্তু বলবেন ভারতীয় বলে কোনো জাতি নেই। ওটা

শাসনতন্ত্রের চোতা কাগজে থাকতে পারে। মানুষের মনে বসেনি।

যেখানে গণতন্ত্র বিপন্ন, ভারতীয় জাতীয়তা বিপন্ন সেখানে এমন কিছু করা দরকার যাতে বিপদ থেকে এগুলিকে বাঁচানো যায়। তেমন কিছু হচ্ছে পশ্চিমবঙ্গ ও বিহারের মিশ্রণ প্রস্তাব। অনুরূপ প্রস্তাব অন্যান্য রাজ্যের কাছেও করা গেছে। এ প্রস্তাব এতই অপ্রত্যাশিত এতই আকস্মিক যে আমাদের সকলের মাথায় বাজ পড়েছে। আমরা স্তম্ভিত, বিমূঢ়, বেদনাবিহ্বল। এর একটা সুফল হয়েছে এই যে ভারতের যে সব রাজ্যে গোলমাল চলছিল সে সব রাজ্যে হঠাৎ থেমে গেছে। যে সব রাজ্যে হতে পারত সে সব রাজ্যে হয়নি। পশ্চিমবঙ্গ ইতিমধ্যে দু নম্বর সাধারণ ধর্মঘট বাধিয়ে বসেছে। মার্জারের বিরুদ্ধে। মার্জার যদি এই উপায়ে রহিত হয় তবে তার বদলে কী হবে তা কিন্তু কেউ বলতে পারছেন না। সীমানার জন্যে আবার তাণ্ডব বাধবে তো? সে তাণ্ডব থামবে কোন মন্ত্রবলে, যদি মার্জার-মন্ত্র ব্যর্থ হয়? তারপর এ প্রস্তাবের পিছনে আর-একটা কারণ কাজ করছে। 'কাস্টইজম' নামক আর-এক পাখি মারার ঢিল এটা। বিহারের শাসনব্যবস্থা সেই পাখির উৎপাতে জীর্ণপ্রায়। সেখানকার রেওয়াজ হচ্ছে কায়স্থ যদি একটা পদ পেল রাজপুতকে একটা পদ দিতে হবে। মৈথিল ব্রাহ্মণ যদি প্রমোশন পেল ভূমিহার ব্রাহ্মণকেও প্রমোশন দেওয়া চাই। জাতই সব। যেখানে যোগ্য অযোগ্যের এক দর সেখানে যোগ্যরা মন দিয়ে কাজ করতে পারে না। শাসনকার্য দিন দিন অধঃপাতে যায়। আমাদের বর্ণাশ্রমী সভ্যতার পতন কেন হলো, পাঠান মোগল কেন এল, কেন অনায়াসে জুড়ে বসল তার জন্যে প্রাচীন ইতিহাস পড়তে হবে না। বিহার তার নিঃশব্দ উত্তর। মার্জারের দ্বারা এর প্রতিকার হতে পারে। পশ্চিমবঙ্গের শাসনব্যবস্থা বিহারের চেয়ে উৎকৃষ্ট। উৎকৃষ্টের সঙ্গলাভ উন্নতির উপায়।

মার্জারের পক্ষে ও বিপক্ষে জোরালো যুক্তি আছে। ওটা নিছক মন্দ বা নিপাট ভালো নয়। ভালোমন্দের মাঝামাঝি। মার্জার হলে আমি দুঃখিত হব না, সুখীও হব না। আমার নিজের মনের ধারা অন্য খাতে বয়। আমি এই ভাষাভিত্তিক আন্দোলনটা দু চক্ষে দেখতে পারিনে। ধরো, সব বাঙালীর জন্যে একটা রাজ্য হলো, সব মরাঠার জন্যে একটা রাজ্য হলো, সব ওড়িয়ার জন্যে একটা রাজ্য হলো। এই ন্যায় অনুসারে সব হিন্দীভাষীর জন্যে একটা রাজ্য হলো। ভেবে দেখেছ কি হিন্দীভাষী রাজ্যটির আকার আয়তন কত বড়ো হবে? লোকসংখ্যা কয় কোটি হবে? সারা ভারতের অর্ধেক জুড়বে সেই হিন্দীভাষী রাজ্য। তার লোকসংখ্যা হবে সারা ভারতের অর্ধেক। আর-সব রাজ্যই হবে সেই গ্রহের ছোট ছোট উপগ্রহ। এ প্যাটার্ন ভারতের ইতিহাসে বহুবার দেখা গেছে। অশোকের রাজ্য, সমুদ্রগুপ্তের রাজ্য, হর্ষবর্ধনের রাজ্য, আকবরের রাজ্য এই প্যাটার্নের ছিল। হিন্দীভাষীদের মনে এখনো এর স্মৃতি জাগেনি। কিন্তু এই সর্বনাশা আন্দোলন যদি আরো কিছু দূর গড়ায় আমরা হয়তো দেখব যে, সব হিন্দীভাষী রাজ্য এক হয়ে গেছে। সে-ও একপ্রকার মার্জার। তখন বিহারের এক পাউণ্ড মাংস নিয়ে আমরা করব কী? ভাষাভিত্তিক রাজ্য নিয়ে মরাঠা

গুজরাতী আন্ধ্র কন্নাডিগরাই বা করবে কী? ছত্রপতির মাথায় ছত্র ধরবে, অঙ্গে চামর বুলোবে?

আমি চাই গোটা পনেরো ভাষাভিত্তিক রাজ্য নয়, গুটি পাঁচেক 'মার্জিত' রাজ্য নয়, গোটা পঞ্চাশেক আঞ্চলিক রাজ্য। আমি খুশি হব জবাহরলাল ও গোবিন্দবল্লভ যদি সর্দার পানিক্করের সুপারিশ অনুসারে উত্তর প্রদেশকে দু ভাগ করে দৃষ্টান্ত দেখান। তা হলে সংযুক্ত মহারাষ্ট্র, বিশাল অন্ধ্র, মহাপাঞ্জাব ইত্যাদি ধুয়ো মুহূর্তে থেমে যাবে। বাঙালীও প্রকৃতিস্থ হবে। সব দেশেই কেন্দ্রানুগ ও কেন্দ্রাতিগ দুই শক্তি কাজ করে। তাইতেই দেশের স্বাস্থ্যরক্ষা হয়। এ দেশে কেবল কেন্দ্রানুগ শক্তির ক্রিয়া দেখে আমি শঙ্কিত। মার্জার সেই কেন্দ্রানুগ শক্তির ঘনীভূত রূপ। আমি চাই বিকেন্দ্রীকরণ। কেন্দ্রাতিগের জন্যে পথ কেটে দিতে হবে। নইলে রক্তের চাপ মাথায় উঠবে এ দেশের। ইতিমধ্যেই আমাদের কেন্দ্রীয় সরকার বিষম মাথাভারী হয়ে উঠেছে বিরাট পাবলিক সেক্টর করায়ত্ত করে। হিন্দীর মাধ্যমে প্রতিযোগিতায় নামতে বাধ্য হলে হিন্দীভাষীদের সঙ্গে ক'জন এঁটে উঠতে পারবে? বিপুলসংখ্যক সরকারী কাজকর্মের অধিকাংশই চলে যাবে হিন্দী যাঁদের মাতৃভাষা তাঁদেরই দখলে। তাঁরা যোগ্যতর বলে নয়, তাঁরা জন্মসূত্রে প্রিভিলেজ-প্রাপ্ত বলে। গণতন্ত্রে সব রকম প্রিভিলেজ-প্রাপ্ত শ্রেণীর প্রিভিলেজ লোপ করা হয়ে থাকে। কিন্তু আমাদের এখানে উলটে আর-একটা প্রিভিলেজ-প্রাপ্ত শ্রেণী তৈরি করা হবে। আমি হিন্দীবিদ্বেষী নই, হিন্দীপ্রেমী। ছাত্রবয়স থেকেই হিন্দীর পক্ষে। আজ স্বাধীনতার পর সুবিধাভোগ করার জন্যে নয়। কিন্তু অযোগ্যকে প্রিভিলেজ দিলে দেশ রসাতলে যাবে যে। জাতীয় ঐক্যের নামে জাতিকে অযোগ্যের হাতে সঁপে দেওয়া যায় না। আর জাতীয় আত্মসম্মান কি কেবল আমাদেরই আছে, আর কারো নেই? প্রায় হাজার হাজার বছর আগে ইংরেজদের দেশে নর্মানরা গিয়ে ফরাসী ভাষা চালায়। সে ভাষা এখনো তাদের রাজবংশে ও অভিজাত মহলে চলে। হোটেলে রেস্টোরাণ্টে খেতে গেলে দেখবে তোমাকে ফরাসী ভাষায় মেনু দেবে ইংরেজ। ইংরেজ অধিকৃত ভারতেও আমরা লাটসাহেবের সঙ্গে খানা খেতে গিয়ে ফরাসী মেনু পেয়েছি। হোটেলেও তাই।

অনেক ভেবেচিন্তে আমি এই সিদ্ধান্তে উপনীত হয়েছি যে শাসনব্যবস্থাকে যোগ্যতমের হাতে রাখতে হলে শাসনতন্ত্র সংশোধন করে ইংরেজীকেই প্রতিযোগিতার মাধ্যম করতে হবে। এটা কেবল কেন্দ্রীয় সরকারের বেলা নয়, রাজ্য সরকারের বেলাও। কেননা রাজ্যেও তো বহু সংখ্যালঘু ভাষাভাষী আছে। তারা অনেক সময় যোগ্যতর হয়েও প্রতিযোগিতায় হেরে যাবে, যদি রাজ্যের ভাষা তাদের প্রতিযোগীদের মাতৃভাষা হয়। আমি কেবল প্রতিযোগিতার মাধ্যমটুকুর কথা বলছি। তার বাইরে বিস্তৃত ক্ষেত্র পড়ে রয়েছে। সে ক্ষেত্রে ইংরেজীর বদলে সংখ্যাগুরুদের মাতৃভাষা চালাও, সঙ্গে সঙ্গে সংখ্যালঘুদের মাতৃভাষাকেও অন্যতম সরকারী ভাষা করো, অন্তত কয়েকটি অঞ্চলে তাকে একটুখানি ঠাঁই দাও। এর অর্থ বিহারে প্রতিযোগিতার মাধ্যম হোক ইংরেজী, প্রধান সরকারী

ভাষা হোক হিন্দী, অন্যতম সরকারী ভাষা হোক বাংলা, কয়েকটি অঞ্চলের জন্যে অন্তত। তেমনি পশ্চিমবঙ্গে প্রতিযোগিতার মাধ্যম হোক ইংরেজী, প্রধান সরকারী ভাষা হোক বাংলা, অন্যতম সরকারী ভাষা হোক হিন্দী, কয়েকটি অঞ্চলের জন্যে অন্তত। সেক্যুলার ফরমুলার মতো আর-একটা ফরমুলা উদ্ভাবন করতে হবে আমাদের। এগুলি সেই নয়া ফরমুলার সূত্র। আরো কয়েকটি সূত্র চাই। ভাবছি।

মার্জারের পরেও এমনি একটি ফরমুলার আবশ্যক থাকবে। তা যদি হয় তবে দুদিন আগে থেকে ভেবে রাখলে ক্ষতি কী? বরং এর দ্বারা মার্জার নিবারিত হতে পারবে। মার্জার নিষ্প্রয়োজন বলে প্রমাণিত হতে পারবে। মার্জারে আসল আপত্তি তো এইখানে যে আমরা সংখ্যালঘুতে পরিণত হব। সুতরাং যেখানে যত সংখ্যালঘু আছে সকলের পূর্ণ বিকাশের সূত্র খুঁজতে হবে।

( ১৩ই ফাল্গুন ১৩৬২, খ্রী ১৯৫৬ )

(শ্রীকানাইলাল সরকারকে লিখিত পত্র)

## নাটকের কথা

যাদের নিয়ে নাটক লিখছি তারা আপন আপন জীবন ভোগ করছে, কর্ম ভোগ করছে, বাঁচছে। তারা বাইরের লোককে দেখিয়ে দেখিয়ে বাঁচছে না। তারা সচেতন নয় যে বাইরের লোক দেখছে। সচেতন হলে তাদের জীবনটাই হতো অভিনয়। অর্থাৎ নিজেদের মতো করে বাঁচত না তারা, বাঁচার ভান করে যেত বাইরের লোকের খাতিরে। তা হলে যা হতো তা নাটক নয়। তা রঙ্গ।

এই পার্থক্যটুকু সব সময় মনে রাখতে হবে। নাটক হচ্ছে তাই যার পাত্র-পাত্রীরা আপনার জীবন আপনি বাঁচে। দর্শকের রুচি অনুসারে নয়, নীতি অনুসারে নয়, খুশি অনুসারে নয়। দর্শক বলে কেউ আছে কি না সে খবরে তাদের কাজ নেই। তারা তাদের আপনাদের জীবনলীলা নিয়ে তন্ময়। এই তন্ময়তা থেকে কত রকম পরিস্থিতির উদ্ভব। সেইখানেই নাটকের নাটকত্ব। কতক পরিস্থিতি আছে যার পরিণতি মর্মান্তিক হতে বাধ্য। কারও সাধ্য নেই যে তাকে রমণীয় করে। লেখক সেক্ষেত্রে নিরুপায়। তার হাত দিয়ে ট্র্যাজেডী আপনি আপনাকে লিখছে। কর্ম বা য়্যাকশন থেকেই কর্মফল বা ট্র্যাজেডী।

জীবনে আমরা প্রত্যহ এ দৃশ্য দেখছি। নাটক আমাদের চোখের সমুখেই ঘটে যাচ্ছে। ঘটছে আমাদের চেনা মানুষদের জীবনে। আমাদেরই জীবনে। চোখ কান খোলা রাখলে নাটক লেখার উপাদান খুঁজতে হয় না। কিন্তু লিখতে গিয়ে নাটককে মাটি করি, রঙ্গ করে তুলি। কেন? তার কারণ বাইরের লোককে দেখানোর প্রশ্ন ওঠে। তাদের মর্জির প্রশ্ন ওঠে। তাদের রজতখণ্ডের প্রশ্ন

ওঠে। আবার অভিনেতা অভিনেত্রীর মেজাজ বুঝে কাজ করতে হয়। তাঁরা বিমুখ হলে নাটকের যবনিকা ওঠে না। দর্শক দর্শন পায় না।

নাটক প্রথমত নাটক হবে। দ্বিতীয়ত অভিনয়যোগ্য হবে। কিংবা প্রথমত অভিনয়যোগ্য হবে। দ্বিতীয়ত নাটক হবে। যেদিক থেকেই বিচার করা হোক না কেন নাটক হবে নাটক। রঙ্গ নয়। সাধারণত আমরা যাকে নাটক বলে জানি তা নাটকই নয়, তা রঙ্গ। তার ষোলো আনাই অভিনয়। এক আনাও জীবন নয়। জীবনকে অনুকরণ করলেই তা জীবন হয়ে ওঠে না। জীবন যে নিয়মে চলে দর্শকের হস্তক্ষেপ তাকে সে নিয়ম থেকে ভ্রষ্ট করে। কিংবা অভিনেতা অভিনেত্রীর হস্তক্ষেপ। কিংবা প্রযোজকের হস্তক্ষেপ। যার যা পরিণাম তা অক্ষুণ্ণ থাকে না। হস্তক্ষেপের দরুন ক্ষুণ্ণ হয়।

ধরো, দুজন মানুষ আনমনে পথ চলতে চলতে পাহাড়ের ধারে এসে দাঁড়িয়েছে। আর এক পা এগোলেই গভীর খাদ, পাগলা ঝোরা। এমন সময় তুমি দেখতে পেয়ে তাদের বাঁচালে। এই যে হস্তক্ষেপ এটা জীবনে সম্ভবপর। নাটকে নয়। নাটকে যদি তাদের বাঁচাতে হয় দেবতা বাঁচান। আগেকার দিনে যন্ত্র হতে দেবতার আবির্ভাব ঘটত। আজকাল তেমন কিছু ঘটবার জো নেই। হঠাৎ হুঁশ হলে মানুষ বাঁচে। নয়তো খাদে পড়ে অদৃশ্য হয়ে যায়। বাইরের হস্তক্ষেপ সংগত নয় নাটকে।

কিন্তু সাধারণত যা অসংগত তাই সকলে মিলে সম্ভব করে। তাতে হয়তো রঙ্গের স্বাদ পাওয়া যায়। নাটকের নয়। দীর্ঘকাল পরে এক-আধখানা সত্যিকার নাটক লেখা হয়। তার অভিনয় হয় কি না সন্দেহ। এ কথা কেবল এ দেশ নয়, অন্যান্য দেশ সম্বন্ধেও বলা যায়। লেখকের সঙ্গে পাঠকের মন মেলে। কিন্তু প্রযোজকের মন মেলে না, অভিনেতার মন মেলে না, দর্শকের মন মেলে না। ক্বচিৎ এমন ঘটে যে লেখকও থিয়েটারের লোক, যেমন শেক্‌স্‌পীয়ার বা মোলিয়ের। কেমন করে দর্শকের মন পেতে হয়, অভিনেতার মন পেতে হয়, প্রযোজকের মন পেতে হয় সে বিষয়ে তাঁদের সাক্ষাৎ অভিজ্ঞতা। সঙ্গে সঙ্গে পাঠকের মন পেতেও তাঁরা নিপুণ। বস্তুত রঙ্গালয়ের অভিজ্ঞতা না থাকলে লেখকের পক্ষে অভিনয়-যোগ্য নাটক লেখা দুষ্কর।

অপর পক্ষে যাঁরা রঙ্গালয়ের সঙ্গে সংশ্লিষ্ট তাঁরা প্রযোজক অভিনেতা ও দর্শকের মন জানেন, কিন্তু পাঠকের মনের সঙ্গে অপরিচিত। তাঁদের রচনা হয়তো চারশ রাত ধরে অভিনীত হয়। কিন্তু সাহিত্য বলে গণ্য হয় না। কারণ ওটা নাটক নয়, রঙ্গ। নাটক হলে পাঠক থাকত। পাঠক থাকলে নাটক হতো। মোটামুটি নাটকের এই বৈশিষ্ট্য। আর দর্শক জুটলে রঙ্গ হয়। রঙ্গ হলে দর্শক জোটে। মোটামুটি রঙ্গের এই লক্ষণ। বলা বাহুল্য একই রচনা নাটক ও রঙ্গ দুই হতে পারে। নাটক যদি রঙ্গ না হয় তা হলে তার পক্ষে রঙ্গালয়ে স্থান পাওয়া দুর্ঘট। সাধারণত তাকে স্থান দেওয়া হয় কেটে ছেঁটে জোড়াতালি দিয়ে বদলিয়ে বিকৃত করে। সিনেমায় এ রকম হামেশা দেখা যায়।

যে সমস্যার ইঙ্গিত দিলুম সে সমস্যা আজকাল সব দেশের সমস্যা। তার

যদি কোনো সমাধান থাকে তবে তা প্রযোজক অভিনেতা ও দর্শকের সঙ্গে লেখকের ঘনিষ্ঠ যোগাযোগ স্থাপন। সঙ্গে সঙ্গে পাঠকের সঙ্গে নিবিড় সাযুজ্য। জীবন ও জীবনের অভিনয় উভয়ের প্রতি উভয় চক্ষু খোলা রাখতে হবে। তার কমে চলবে না।

এর জন্যে চাই দেশের বৃহত্তর জীবনের বহুমুখী আয়োজন। সেই সঙ্গে চাই রাতের পর রাত অনন্যকর্মা অভিনেতা অভিনেত্রীর দ্বারা অধিষ্ঠিত থিয়েটার। সম্প্রতি দিল্লীতে যেতে হয়েছিল। সঙ্গীত নাটক আকাদেমির ড্রামা সেমিনারের কয়েকটি অধিবেশনে উপস্থিত থাকার সুযোগ মিলেছিল। ভারতের নানা প্রান্তের প্রতিনিধিদের মুখে একই অভিযোগ শোনা গেল। অধিকাংশ ক্ষেত্রে প্রোফেসনাল অভিনেতা নেই, প্রোফেসনাল অভিনেতা থাকে তো প্রোফেস-নাল অভিনেত্রী নেই, প্রোফেসনাল অভিনেত্রী থাকে তো স্থায়ী থিয়েটার গৃহ নেই। স্থায়ী থিয়েটার গৃহ থাকে তো সাজসরঞ্জাম আলো ইত্যাদি নেই। সারা ভারতের আটত্রিশ কোটি নরনারীর জন্যে স্থায়ী থিয়েটার গৃহ আছে কলকাতায় চারটি, কটকে দুটি, পুরীতে একটি ও ব্রহ্মপুরে একটি। মণিপুরেও স্থায়ী থিয়েটার গৃহ আছে। এগুলিরও পড় পড় অবস্থা। একা মহারাষ্ট্রেই নাকি চল্লিশটি প্রোফেসনাল অভিনেতা দল আছে। এরা ঘুরে বেড়ায়, কারণ কোথাও এদের স্থায়ী থিয়েটার গৃহ নেই। অভিনয়ের পক্ষে সম্পূর্ণ অনুপযোগী হল-ঘর ভাড়া নিয়ে এরা দুধের সাধ ঘোলে মেটায়। সে সব হল-ঘরও ইদানীং সিনেমা-ওয়ালারা উচ্চ হারে লীজ নিয়েছে। সুতরাং নাটকওয়ালারা এখন পুরো-পুরি বেদুইন। সুখের বিষয় পৃথ্বীরাজ কাপুর বোম্বাই শহরে একটি স্থায়ী থিয়েটার গৃহ করে প্রোফেসনালদের দিয়ে সপ্তাহে তিন দিন অভিনয়ের ব্যবস্থা করেছেন। পরীক্ষামূলক থিয়েটার চালাচ্ছেন আলকাজি ও মার্জাবান বোম্বাই শহরে। দীনা গান্ধীর দল কাজ করে যাচ্ছেন আহ্মদাবাদকে কেন্দ্র করে, শম্ভু মিত্রের দল কলকাতাকে কেন্দ্র করে। এঁরা ঠিক এমেচার নন। ঠিক প্রোফেসনাল নন। মাঝামাঝি।

বাদবাকী সব এমেচার। এমেচারদের যোগ্যতা থাকলে কী হবে, প্রচুর অবসর নেই। সারা দিন অন্যত্র খেটেখুটে এসে তাঁদের শরীর মন শ্রান্ত। রিহার্সলের জন্যে দম থাকে না। জীবিকার জন্যে কে কোথায় ছিটকে পড়ে। দল ভেঙে যায়। কনটিনিউইটি বা ক্রমান্বয় ভঙ্গ হয়। এমেচারদের ভিতর থেকে বড়ো আর্টিস্ট উঠে আসেন, কিন্তু সেই বড়ো আর্টিস্ট যদি প্রোফেসনাল না হতে পান তা হলে তাঁর বিকাশ সেইখানেই শেষ। এমেচার গোষ্ঠী চিরকাল থাকবে, থাকা উচিত। কিন্তু যে দেশের সব আর্টিস্ট এমেচার বা ভবঘুরে সে দেশের লোক কোনো কালেই নাট্যকলাবিৎ হবে না। সে দেশের নাট্যকলা অর্ধ-বিকশিত থেকে যাবে। দৈবাৎ এক আধখানা ভালো নাটক লেখা হবে হয়তো. কিন্তু সে নাটক রঙ্গালয়ের অগ্নিপরীক্ষায় উত্তীর্ণ হবে না। সুতরাং শেক্স্পীয়ার প্রভৃতির নাটকের সঙ্গে তুলনায় নিষ্প্রভ হবে। পাঠকমাত্রেরই সাধ দর্শক হতে। সে সাধ মিটবে না। ভালো নাটক সে সাধও মেটাতে চায়। পারেও।

আমরা তা হলে কী করব ? এ নিয়ে বিস্তর আলাপ আলোচনা হলো। সারা ভারত জুড়ে উৎসাহের উদ্যমের বান এসেছে। দেখে আনন্দ হলো। দুঃখও হলো এইজন্যে যে এঁরা অনেকে সরকারের কাছে হাতী ঘোড়া আশা করেছেন। কপালে আছে নিরাশা। তার চেয়ে জনসাধারণের দ্বারস্থ হলে কাজ বেশী হতো। দিল্লীর দোষই এই যে সেখানে যে যায় তার দৃষ্টি ঊর্ধ্বমুখী হয়। হওয়া উচিত কিন্তু নিম্নমুখী। কবে যে আমাদের শিল্পীদের শিক্ষা হবে! শুনে তাজ্জব লাগল যে সরকার এত কিছু করে দেবে কিন্তু কথা বলবে না। নিরঙ্কুশ স্বাধীনতা আর দেদার টাকা দুই মিলে যাবে সরকারী দরবারে। ধন্য! এখানে বলে রাখতে চাই যে সেমিনারের সকলে কিছু এরূপ আশাবাদী নন।

শোনা যায় মহাবীর আলেকজান্ডার এক সাধুর কাছে গিয়ে জিজ্ঞাসা করেছিলেন, আপনার জন্যে আমি কী করতে পারি ? সাধু উত্তর দিয়েছিলেন, দয়া করে আপনার ছায়াটা সরিয়ে নিন। সরকারের কাছে শিল্পীমাত্রেরই সেই একই অনুরোধ। দয়া করে তাঁর ছায়াটা সরিয়ে নিলেই শিল্পী স্বচ্ছন্দ হয়। দেশীয় সরকার কেন স্বাধীনতার পরেও সেনসরশিপ আইন বহাল রেখেছেন, কবে থানার দারোগার কাছে উদয়শঙ্করকে হাজিরা দিতে হয়েছিল, পুলিশের অনুমতি পাবার জন্যে কেমন করে নাজেহাল হতে হয়েছিল একজন প্রসিদ্ধ শিল্পীকে— শোনা গেল এসব স্বকর্ণে। স্বচক্ষেও দেখা আছে। সরকার যদি সদয় হন তবে নাট্যকলার পূর্ণ বিকাশের পথে যত রকম বাধা আছে সব একে একে অপসারিত করুন। আমোদ কর তুলে দিন।

কিন্তু সরকার মা বাপ হবেন আর শিল্পী স্বাধীন হবে এর মধ্যে কোথাও একটা ফাঁকি আছে। আমাদের থিয়েটারকে নিজের পায়ে দাঁড়াতে হবে। যেমন দাঁড়িয়েছে ইংলন্ডের থিয়েটার। সে দেশে লিলিয়ান বেলিস-এর মতো মহিলা জন্মেছেন। সারা জীবন পরিশ্রম করে তিনি ওল্ড ভিক থিয়েটারটিকে দাঁড় করিয়ে দিয়েছেন। ওল্ড ভিক লাভের জন্যে চালানো হয় না। তার পিছনে কোনো অর্থলোলুপ মালিক নেই। অতিদরিদ্রদের নাট্যপিপাসা মেটানোর জন্যেই তার সৃষ্টি। তার প্রধান অবলম্বন শেক্‌স্‌পীয়ার। বরং বলা যেতে পারে শেক্‌স্‌পীয়ারকে দীনজনলভ্য করার জন্যেই তার সৃষ্টি। অভিনেতা অভিনেত্রীরা প্রোফেসনাল, কিন্তু তাঁদের অর্থলালসা নেই। নটক যে একপ্রকার মিশন তা লিলিয়ান বেলিস প্রমাণ করে দিয়েছেন। তেমন প্রমাণ আরো আছে।

আমরা আশা রাখব যে আমাদের দেশে অনেকে থিয়েটারকে ধর্ম করবে, তার জন্যে আত্মনিবেদন করবে। দীনতম দর্শকের প্রয়োজনের উপর লক্ষ রাখতে হবে। উচ্চতম নাট্যকারের সঙ্গে যুক্ত থাকতে হবে। এ রকম দু'চারটি সম্প্রদায় থাকলেই যথেষ্ট। এঁরাই অগ্রণী।

(১৯৫৬)

# প্রমথ চৌধুরী প্রসঙ্গে

আপনার আদেশে শ্রীজীবেন্দ্র সিংহরায় মহাশয়ের 'প্রমথ চৌধুরী' পড়ে দেখলুম। জীবেন্দ্রবাবুকে অভিনন্দন করা উচিত, আমরা কেউ যা করে উঠতে পারিনি তিনি তা পেরেছেন। চৌধুরী মহাশয়ের উপর বেশ বড়ো একখানি বই লিখেছেন। এ বই মোটের উপর সুলিখিত।···

এক জায়গায় তিনি লিখেছেন, "আমরা দেখেছি, প্রমথ চৌধুরী মানবিকতার ভাষ্যকার নন, তিনি ভাষ্যকার নাগরিকতার। তিনি বাঙলার আপামর জনসাধারণ নয়, নগরের একশ্রেণীর বুদ্ধিজীবী মানুষকে নিয়ে—তাদেরই জন্যে সাহিত্য রচনা করেছেন।"

এখানে মানবিকতা শব্দটি পারিভাষিক শব্দ। ইংরেজী হিউমানিজম শব্দের প্রতিশব্দ। হিউমানিজম কথাটির পিছনে পাঁচ শ বছরের ইতিহাস রয়েছে। আগেকার দিনের ভাবুকেরা ডিভাইন-কে জীবনের কেন্দ্র করে ঘুরতেন। তার বদলে যাঁরা হিউমান-কে জীবনের কেন্দ্র করেন, গির্জায় না গিয়ে ল্যাবরেটরীতে বা লাইব্রেরীতে যান, টেলিস্কোপ ও মাইক্রোস্কোপ বানান, থিওলজির পরিবর্তে ফিলসফি চর্চা করেন, বিশ্ববিদ্যালয়ে ফিলসফির চেয়ার প্রতিষ্ঠা করেন, মানুষের প্রকৃত অধ্যয়নের বিষয় যে মানুষ এই মন্তব্য প্রচার করেন ও মানবনিয়তির ধ্যানে বিভোর থাকেন তাঁরাই হিউমানিস্ট ও তাঁদের মতবাদই হিউমানিজম। মতবাদ না বলে জীবনবেদ বলা যেতে পারে। তাঁরা ডিভাইনপন্থীদের মতো জনপ্রিয় ছিলেন না, জনতা তাঁদের বুঝতে পারত না, তাঁরাও জনতাকে বোঝাবার জন্যে বর্ণপরিচয় ও শিশুবোধক লিখতে নারাজ ছিলেন। নগর ও গ্রাম এ ক্ষেত্রে অপ্রাসঙ্গিক। গ্রামে বাস করলে বিদ্যাসাগরের মতো ঢিল খেতে হতো, গ্রামে তো ডিভাইনওয়ালাদের একচ্ছত্র শাসন। যেমন এ দেশে তেমনি ও দেশে। শহরেও যে নির্যাতন ছিল না তা নয়। তবু সেখানে আত্মগোপনের সুযোগ ছিল। পশ্চিমের হিউমানিস্টরা বেশীর ভাগই লেখাপড়ায় ও অনুসন্ধানে নিবিষ্ট থাকতেন। যেখানে তার ব্যবস্থা ছিল সেইখানেই তাঁদের স্থিতি ছিল। সাধারণত বিশ্ববিদ্যালয়ের আশেপাশে। বিশ্ববিদ্যালয় ব্যতীত আর-এক জায়গায় তাঁদের দৌড় ছিল। ধর্মাধিকরণ বা হাইকোর্ট। বলা বাহুল্য এসব নগরেই অবস্থিত। তা বলে তাঁরা নাগরিকতার ভাষ্যকার ছিলেন না। তাঁরা মানবিকতারই ভাষ্যকার। পাশ্চাত্ত্য হিউমানিস্টদের সঙ্গে যদি ঊনবিংশ শতাব্দীর বাঙালী হিউমানিস্টদের মিলিয়ে দেখা হয় তা হলে দেখা যাবে বিদ্যাসাগর বা প্রমথ চৌধুরী নগরে বাস করেও নাগরিকতাধর্মী নন, জনবল্লভ না হয়েও মানবিকতাধর্মী। জীবেন্দ্রবাবু পাশ্চাত্ত্য হিউমানিস্টদের জীবনের সঙ্গে চৌধুরী মহাশয়ের জীবন মিলিয়ে দেখলে আপামর সাধারণ ইত্যাদির মাপকাটি ব্যবহার করার কথা ভাবতে পারবেন না। ও মাপকাটি হিউমানিস্টদের জন্যে নয়।

( ৮ই জানুয়ারী ১৯৫৫। শান্তিনিকেতন )

(শ্রীযুক্তা ইন্দিরা দেবীচৌধুরানিকে লেখা চিঠি)

# সাম্যবাদ প্রসঙ্গে

সেদিন তুমি লিখেছিলে, "সাম্যবাদীরা বলেছেন যে, আপনারও সাম্যবাদী হবার সম্ভাবনা আছে। আপনার ভাষণে আপনি আধা-মার্কসিস্ট।"

এর উত্তর দিতে এক মাস হলো চেষ্টা করছি। উত্তরটা হয়তো আমার নিজেরই মনের মতো হবে না। সাম্যবাদীদের যদি না হয় আশ্চর্য হব না।

দু হাজার বছর আগে যীশু আশা দিয়ে গেলেন যে দীন যারা তারাই ধরিত্রীর উত্তরাধিকার পাবে। "The meek shall inherit the earth." প্রথম দিকে তাঁর শিষ্যেরা প্রাণপাত করছিলেন সে আশা পূর্ণ করতে। পরে দেখা গেল তাঁরা ইহলোকে সে আশা পূর্ণ করবেন না। করবেন পরলোকে। রেনেসাঁসের পর একদিন পরলোকে সংশয় এল। তখন সে আশা পূর্ণ করবার ভার নিলেন ফরাসী বিপ্লবের আদি পুরুষরা। নানা কারণে ফরাসী বিপ্লব অসমাপ্ত রইল। এই অসমাপ্তিকে সমাপ্তি দেবার ব্রত নিলেন মার্কস। তাঁর শিষ্য লেনিন রুশ বিপ্লব ঘটালেন। সেটা এক হিসাবে ফরাসী বিপ্লবের দ্বিতীয় অধ্যায়। দীনহীনদের হাতে এতখানি ক্ষমতা ইতিহাসে কোনো দিন আসেনি। সত্যি, এই বিপ্লব দিকে দিকে ব্যাপ্ত হয়ে যে আশা জাগিয়েছে তার তুলনা নেই। এর প্রতিপক্ষরা যদি অনুরূপ আশা না দেয়, সে আশা যদি মিথ্যা আশা হয়, তা হলে বিপ্লব বিশ্বব্যাপী হবে। কেউ রোধ করতে পারবে না। যীশু যথার্থই বলেছেন, আমি অক্ষরে অক্ষরে বিশ্বাস করি—"The meek shall inherit the earth."

সাম্যবাদীদের বিরুদ্ধে যেসব মামুলি বুলি শোনা যায় আমার মুখে কেউ তা শোনে না। তারা যদি ঈশ্বরবাদী না হয়ে থাকে তবে বৌদ্ধরাও কি তাই নয়? কেউ তো বলে না যে বৌদ্ধরা ধার্মিক নয়, তাদের ধর্ম নেই। সাম্যবাদেরও একটা আধ্যাত্মিক দিক আছে, আধ্যাত্মিক শক্তি না থাকলে লেনিনের মতো লোক অসাধ্যসাধন করতে পারতেন না। এ শক্তি অন্য অর্থে আধ্যাত্মিক। প্রচলিত অর্থে নয়। সুপারন্যাচারালকে আমরা আধ্যাত্মিক বলে ভ্রম করি। সেইজন্যে সম্পূর্ণ নিঃস্বার্থ নিষ্কাম কর্তব্যনিষ্ঠ মানুষকে আধ্যাত্মিক বলে চিনতে পারিনে। বিদ্যাসাগরকে, লেনিনকে চিনতে ভুল করি। বুদ্ধকেও করা হয়েছিল একদিন। আসলে আধ্যাত্মিকতার কোনো সংজ্ঞা নেই, যেমন ঈশ্বরের কোনো সংজ্ঞা নেই। যারা সংজ্ঞা দিতে যায় তারাই ভ্রান্ত। আমার মতে যে ঈশ্বরের কাজ করে, ঈশ্বরের ইচ্ছা পূরণ করে, সে ঈশ্বর না মানলেও আধ্যাত্মিক। আর যারা ঐহিক বা পারত্রিক বাসনা কামনায় জর্জর, নিজেদের ইচ্ছাকেই ঈশ্বরের উপর চাপাতে চায়, ধর্মের সাহায্যে নিজেদেরই উদ্দেশ্যসিদ্ধি করে তারা আধ্যাত্মিক নয়, তারা সুপারন্যাচারালের উপাসক। অনেক সাধু সন্ন্যাসীর চেয়ে আমি মার্কসকে লেনিনকে আধ্যাত্মিক ক্ষেত্রে অগ্রসর ও উন্নত মনে করি। তবে সব সাম্যবাদীকে নয়।

অর্ধেক পৃথিবী থেকে যে আজ প্রফিট মোটিভ উঠে গেছে এর চেয়ে সুনীতি

আর কী হতে পারে? সম্পত্তিকে যে পবিত্র জ্ঞান করা হচ্ছে না এর চেয়ে সুনীতি আর কোথায়? নারীকে যে সম্পত্তি মনে করা হচ্ছে না এর চেয়ে সুনীতি কে কবে দেখেছে? বেশ্যাবৃত্তি তুলে দিয়েছে আর কোন নীতিনিপুণ? আমার মতে সাম্যবাদীরা নীতির ক্ষেত্রেও অনেকের চেয়ে অগ্রসর ও উন্নত। অবশ্য সব সাম্যবাদী নয়।

সাম্যবাদের স্বপক্ষে আরো লিখতে পারতুম, কিন্তু তা হলে তোমার বন্ধুরা ঠাওরাতেন আমার কনভারসন আসন্ন, আমার আত্মা তাঁদের মুঠোর মধ্যে পড়ল বলে। আমি চিরদিন যা ছিলুম আজও তাই রয়েছি, ভবিষ্যতেও তাই থাকব। আমি নৈরাজ্যবাদী। গত শতাব্দীতে মার্কসের সঙ্গে বাকুনিনের বিচ্ছেদ হয়ে যায় কী নিয়ে জানো তো? বাকুনিন রাষ্ট্র চাননি, মার্কস চেয়েছিলেন সাময়িক-ভাবে। রাশিয়ার দিকে চেয়ে কে বিশ্বাস করবে যে রাষ্ট্র দিন দিন শুকিয়ে যাচ্ছে বা যাবে! জগন্নাথের রথের মতো রাষ্ট্র যে কত মানুষকে, কত ব্যক্তিকে মাড়িয়ে গুঁড়িয়ে ক্ষতবিক্ষত করে চলেছে তার লেখাজোখা নেই। রথ চললেই হলো, লোকে টানলেই হলো, কে মরছে কে পঙ্গু হচ্ছে সেদিকে ভ্রূক্ষেপ নেই। এ রথ-যাত্রা বন্ধ হবার নয়, আরো কত শত বছর চলবে। আমি এর মধ্যে নেই। আমি নৈরাজ্যবাদী। রাষ্ট্রের সুযোগ সুবিধা যথাসম্ভব কম নিয়েছি, ক্ষমতা যখন হাতে ছিল যথাসম্ভব কম ব্যবহার করেছি, স্বেচ্ছায় হাতছাড়া করেছি। নিরঙ্কুশ ক্ষমতাকে আমি একটা evil মনে করি। তা ইংরেজের হাতে থাকলেও evil, কংগ্রেসের হাতে থাকলেও evil, সাম্যবাদীদের হাতে থাকলেও evil। অংকুশটা রাষ্ট্রের হাত থেকে কেড়ে নিয়ে সর্বজনের হাতে দিতে হবে। তারা যদি আত্মনিপীড়ন করে তবে তাদের হাত থেকে কেড়ে নিয়ে জলে ফেলে দিতে হবে।

আমি বুঝি যে নৈরাজ্যবাদের দিন আগত হতে কয়েক শতাব্দী দেরি। তত দিন যদিও আমি বাঁচব না তবু তার জন্যে বীজ বুনে যাব। আইডিয়ার বীজ। স্বপ্নের বীজ। ইতিমধ্যে সে পন্থাকেই শ্রেয় বলব যাতে হিংসা নেই বা থাকলে সব চেয়ে কম। যা বিনা বিচারে দণ্ড দেয় না, দণ্ড দিলে সব চেয়ে কম দণ্ড দেয়। যার বিচারপদ্ধতি সর্বদা সাক্ষ্যপ্রমাণের উপর নির্ভর করে, অভিযুক্তকে আত্মরক্ষার সুযোগ দেয়। যার শাসনপদ্ধতি শাসনতন্ত্রের দ্বারা নিয়ন্ত্রিত ও সংযত। যার শাসকরা নেহাৎ বাধ্য না হলে গুলী চালায় না, চালাতে বাধ্য হলে সব চেয়ে কম চালায়। যার আইন লোকপ্রতিনিধিদের দ্বারা তৈরি হয়, লোক-প্রতিনিধিরা প্রাপ্তবয়স্কদের ভোটে নির্বাচিত হয়। যার লোকপ্রতিনিধিদের কাছে জবাবদিহির দায় আছে শাসকদের, নির্বাচকদের কাছে জবাবদিহির দায় আছে লোকপ্রতিনিধিদের।

অনুমান করতে পেরেছ আমি ডেমক্রেসির কথা বলছি। যে ডেমক্রেসি ইংলণ্ডে বিবর্তিত হয়েছে ধাপে ধাপে, শতাব্দীর পর শতাব্দী ধরে। অন্যান্য দেশ তার কাছ থেকে শেখে, ইচ্ছামতো পরিবর্তন করে। মানবজাতির এত বড়ো একটা উত্তরাধিকারকে যদি কেউ এক কথায় নস্যাৎ করে দেয় এই বলে যে ওটা

ক্যাপিটালিজমের মুখোশ তা হলে সে জানে না সে কী বলছে। সন্দেহ নেই যে ধনীরা ওটা নিজেদের স্বার্থে লাগায়, কিন্তু আলো হাওয়া জল মাটি সবই তো ওরা নিজেদের স্বার্থে লাগায়। ইদানীং আরো অনেককে দেখছি হঠাৎ ডেমক্রাট সাজতে। অন্তত নামজপ করতে। এ-ও তো একপ্রকার স্বার্থসিদ্ধি। ডেমক্রেসির অভিজ্ঞতা যেসব দেশের জনসাধারণের বহু শতাব্দী ধরে হয়েছে তারা একদিন ঐ পদ্ধতিতেই ক্যাপিটালিজমকে মনার্কির মতো ফিউডালিজমের মতো নখদন্তহীন করবে। রাজা ও অভিজাতদের মতো ধনিকরাও শোভাবর্ধন করতে পারে, কিন্তু প্রকৃত ক্ষমতা তাদের হাত থেকে চলে যাবে। এটা সময়সাপেক্ষ, শিক্ষাসাপেক্ষ, আত্মবিশ্বাসসাপেক্ষ। চরিত্রসাপেক্ষ। যে দেশে ডেমক্রেসি বদ্ধমূল সে দেশে বিপ্লব হবে না। বিপ্লব আবশ্যক হবে না।

আমাদের দেশে ডেমক্রেসি নিতান্ত নাবালক। এর বিরুদ্ধে বহু পরস্পর-বিরোধী শক্তি কাজ করছে। শক্তিগুলো পরস্পরবিরোধী বলেই রক্ষা। যদি কোনো দিন একজোট হয় তা হলে ডেমক্রেসি বোধ হয় আঠারো পেরোবে না। জার্মানীতে যেমন হয়েছিল। যাঁদেরই সঙ্গে কথা হয় তাঁরাই বলেন এ দেশে ডেমক্রেসি জবাহরলালের সঙ্গে সঙ্গে যাবে। তার জায়গায় আসবে ফাসিস্ট ডিকটেটরশিপ। জার্মানীর মতো। কমিউনিস্ট ডিকটেটরশিপের আশা কারো কারো থাকতে পারে, আশঙ্কা একজনেরও নেই।

জবাহরলালের মতো নেতা না থাকলে ডেমক্রেসি ব্যর্থ হতে পারে, এটা অমূলক নয়। কিন্তু ডেমক্রেসি সাধারণত ব্যর্থ হয় বিশ্বাসহীনতায়। জনসাধারণ যদি বিশ্বাস হারায়, শিক্ষিতরা যদি বিশ্বাস হারায়, নেতা বা দলপতিরা যদি বিশ্বাস হারান তা হলে ডেমক্রেসি টিকতে পারে না। ডেমক্রেসির ভিতরে স্বয়ংশোধনের শক্তি নিহিত। বিশ্বাস হারানোর অর্থ এই স্বয়ংশোধনের শক্তির উপর বিশ্বাস হারানো। এই শক্তির উপর যদি বিশ্বাস থাকে তা হলে বাহ্য রূপ যে কোনো দিন বদলানো যায়। ফর্ম যে সব দেশে এক রকম হবেই এমন কোনো বাধ্যবাধকতা নেই। কিন্তু অন্তঃসার সব ডেমক্রেসির এক। এ ব্যবস্থায় এক পক্ষ শাসন করে, এক পক্ষ সমালোচনা করে, প্রতিবাদ করে, আইনসম্মত ভাবে প্রতিরোধ করে। যদি বেআইনী ভাবে প্রতিরোধ করতে হয় তবে তা অহিংস হওয়া চাই। এই যে অন্তঃসার এ যদি অন্তর্হিত হয় তা হলে ফর্ম নিয়ে ডেমক্রেসি বাঁচে না। আমাদের এই নাবালক ডেমক্রেসির জীয়নকাটি যে কী আর মরণকাটি যে কোনটা আমাদের সকলের তা জেনে রাখা উচিত।

এ দেশে এখনো ডেমক্রেসি দৃঢ়মূল হয়নি বলে এখানে একদল নিঃস্বার্থ লোকের প্রয়োজন আছে যারা শাসক হতে চায় না, শাসক দলকে হারিয়ে দিয়ে তাদের জায়গা নিতে চায় না। এরা হবে কায়মনোবাক্যে স্বাধীন ও স্বতন্ত্র। এরা প্রত্যেকটি বিষয়ে সুবিবেচিত মত দেবে, কেউ গ্রহণ করুক বা না করুক। এরা এমন প্রতিপত্তির অধিকারী হবে যে দেশ এদেরই কথায় কান দেবে। একদল নিরপেক্ষ সৈনিক না হলে যেমন দেশরক্ষা হয় না একদল নিরপেক্ষ প্রহরী না

হলে তেমনি ডেমক্রেসি রক্ষা হয় না। এখানে 'দল' কথাটার অর্থ পার্টি নয়। জার্মানীতে প্রহরী ছিল না, ভারতে প্রহরী চাই।

(১৮ই জুলাই ১৯৫৫)

(শ্রীসুরজিৎ দাশগুপ্তকে লিখিত পত্র)

## অন্যান্য প্রসঙ্গে

স্নেহের সুরজিৎ,

···দার্জিলিংএ আমরা দু'মাস থাকব। বিশেষ কোথাও যাব না, কারণ আমরা ঠিক বেড়াতে যাচ্ছিনে, যাচ্ছি আরো কাজ করতে, আরো ভাবতে।

কলকাতা আমি বড়ো একটা যাইনে, গেলে অবশ্য সোভিয়েট আর্ট প্রদর্শনী দেখা যেত। দুনিয়া জুড়ে যেখানে যত কাজ হচ্ছে সব কি কোনদিন দেখতে পাব? জীবনে অনেক দেখার মতো এ দেখাও বাদ গেল। তোমরা যারা দেখলে—তোমাদের চোখে আমিও দেখলুম।

প্রেমেন্দ্রবাবুর লেখা ছেড়ে দেবার সঙ্গত কারণ দেখছিনে। সরস্বতী কোনোদিন তাঁর সেবকদের লক্ষ্মীর বাহনদের মতো ধনেপুত্রে ফুলে উঠতে দেন না। যারা সাহিত্যের দায় নেবে তারা হয়তো কোনো বছর কিছু বেশী পাবে, কোনো বছর কিছু কম—কিন্তু মোটের উপর তাদের পাওনা লক্ষ্মীমন্তদের চেয়ে বহুগুণ অল্প। এ কথা জেনেই আমরা সাহিত্যের দায় নিয়েছি। যখন দেখেছি সংসার চলছে না তখন বাধ্য হয়ে অর্থকরী পেশা (চাকরি বা ওকালতী বা সিনেমা) অবলম্বন করেছি। কিন্তু তা বলে সাহিত্য ছেড়ে দিইনি বা তার উপর শ্রদ্ধা হারাইনি। আমরা লক্ষ্মীর ঘরের লোক নই, সরস্বতীর ঘরের ছেলে। জীবনের শেষের দিকে হঠাৎ সাহিত্যে বিতৃষ্ণা হলেই কি লক্ষ্মীর প্রসাদ জুটবে? আমার মনে হয় প্রেমেন্দ্র মিত্রের এটা ক্ষণিক অভিমান।

সাহিত্যের দায় না বলে সৌন্দর্যের দায় বলা ভালো। এ দায় আমি যে দিন নিই সে দিন আমি নিন্দা প্রশংসার কথা ভাবিনি। নিন্দাই হয়তো জীবনভর জুটবে, যদিও প্রশংসা বড়ো কম জোটে নি। কিন্তু আসল কথা সৌন্দর্য সৃষ্টি করা হচ্ছে কি না। এ বিষয়ে আমি নিজের উপর খুব সন্তুষ্ট নই। তবে পঁচিশ বছরে যা করেছি তাতে অসন্তোষেরও বিশেষ হেতু নেই। সাহিত্যে যেটা কম পড়েছে জীবনের ঘরে সেটা জমেছে। জীবনকে গভীর ভাবে উপলব্ধি করেছি। আর্টকেও চিনেছি।

তোমার নিজের জীবনের কথা যা লিখেছ তার মুখে উত্তর দেব, লিখে নয়। আমি হলে এগিয়েই যেতুম, যা থাকে কপালে। তবে নিজের শক্তি বুঝে কাজ করবে। সাধ্যাতীত কিছু করতে গেলে জীবনের তার ছিঁড়ে যাবে।···

শান্তিনিকেতন, ১৬ই এপ্রিল ১৯৫২···

॥ ২ ॥

তোমার চিঠি ও গল্প পেয়েছি।···

নীলাঞ্জন যে পূরবীকে অতিক্রম করে উঠেছে এটা আশাপ্রদ। এর পরে সে কতবার কত জনকে কাটিয়ে উঠবে, ছাড়িয়ে উঠবে, তার পরে পড়বে যার হাতে তার হাত থেকে নিষ্কৃতি নেই। সে যদি পরকীয়া হয়ে থাকে তা হলে সারা জীবন জ্বলতে হবে। যদি হয় স্বকীয়া তা হলেই এ জীবনে সুখের মুখ দেখবে।

স্বকীয়া পয়কীয়া নিয়ে বৈষ্ণবেরা theorise করেছেন। আমাদের সমাজে যার সঙ্গে যার প্রেম হয়নি তার সঙ্গে তাকে জুড়ে দেওয়া হয় মন্ত্র পড়ে। তার সঙ্গে তার হয়তো সারা জীবন প্রেম হবে না, তার জন্যে সমাজের মাথাব্যথা নেই। ঘর সংসার চললেই হলো, পুত্রকন্যা হলেই হলো। অধিকাংশ স্ত্রীপুরুষ নাকি এতেই সুখী। কিন্তু এমন দু'দশ জন নরনারী পাওয়া যায় যারা এ ব্যবস্থায় সুখী নয়। তারা "স্বকীয়" বা "স্বকীয়া" নামে পরিচিত, প্রকৃতপক্ষে পরকীয় বা পরকীয়াকে ভালোবাসতে পারে না। ভালোবাসে "পরকীয়" বা "পবকীয়া" নামে পরিচিত প্রকৃতপক্ষে স্বকীয় বা স্বকীয়াকে। সমাজ তা দেখে অগ্নিশর্মা। এই হতভাগ্য প্রেমিক প্রেমিকাকে সকলে ঘৃণা করে। তবে বৈষ্ণবরা এদের প্রতি অনুকম্পাবশত সমাজের বাইরে একটুখানি জায়গা করে দিয়েছেন। বৈষ্ণববৈষ্ণবী হয়ে এরা অসামাজিক বা অর্ধসামাজিক জীবনযাপন করতে পাবে। জাতবোষ্টম বলে একটা নতুন সমাজের (সমাজের ঠিক নয়, জাতের) পত্তন হয়েছে। তারা অনেকটা উদার।

Theorise করেছেন বলেছি। তার মানে, বৈষ্ণবরাও কোনো সত্যিকার সমাধান খুঁজে পাননি। স্পষ্ট বুঝতে পারছ, আমাদের বিবাহপ্রথা অন্যায়ের উপর প্রতিষ্ঠিত। অপ্রেমিকের সঙ্গে অপ্রেমিকার বিবাহ রদ করা চাই। সে সাহস বৈষ্ণবদের ছিল না। তাঁরা ঐ অন্যায়টাকে মাথা পেতে নিয়েছিলেন। ওটাকে মেনে নিয়ে স্বকীয়াকে করেছিলেন তুচ্ছ, পরকীয়াকে উচ্চ। কিন্তু সমাজ সেটা স্বীকার করবে কেন? সে জন্যে দেখা যায় বড়ো বড়ো বৈষ্ণবেরা সকলেই সন্ন্যাসী, নারীর সঙ্গে কথা বলতেও তাঁদের মানা। চৈতন্যদেব তো এ বিষয়ে অত্যন্ত কঠোর ছিলেন। মুখে পরকীয়াতত্ত্ব আওড়ানো হচ্ছে, কার্যত স্বকীয়া বর্জন করা হচ্ছে, না স্বকীয়া না পরকীয়া কেউ কাছে আসতে পারছে না, বাস্তব জীবনে নারীর অংশ নেই, কেবল কল্পজীবনে আছেন রাধা কিংবা গোপিকারা—এ অবস্থায় যা হবার তাই হয়। সাধক নিজেকেই নায়িকা ভাবেন, শ্রীকৃষ্ণকে নায়ক।

ভবিষ্যতে আমাদের বিবাহপ্রথা ইংলণ্ডের বা আমেরিকার মতো হলে প্রেমিকা হবে "স্বকীয়া", প্রেমিক হবে "স্বকীয়", পরকীয় বা পরকীয়ার উপর অযথা উচ্চতা আরোপ করা হবে না। সাধনমার্গে স্বকীয়ার শ্রেষ্ঠতা বেদ উপনিষদ্ রামায়ণ মহাভারতের যুগে ছিল, তখন বিবাহ ছিল প্রণয়মূলক। মাঝখানের এই কদর্য অধ্যায়টা আমাদের মূল্যজ্ঞান বিকৃত করে দিয়েছে।···

শান্তিনিকেতন, ২৩শে এপ্রিল ১৯৫২

॥ ৩ ॥

…গান্ধী সম্বন্ধে সুন্দরলালজীর ধারণা এমন ধোঁয়াটে হবে এটা (তোমার রিপোর্টের উপর নির্ভর করে বলছি) আমি প্রত্যাশা করিনি। না হয় ধরেই নিলুম যে চীনা কমিউনিস্টদের ends ও গান্ধীজীর ends একই। কিন্তু means কি এক? Means বাদ দিলে গান্ধীবাদের কী থাকে? গান্ধী যেসব জিনিস চেয়েছেন তাঁর আগে আরো অনেকে তা চেয়েছেন—স্বাধীনতা, বিকেন্দ্রীকরণ, বিশ্বশান্তি ইত্যাদি। গান্ধীবাদের গুরুত্ব এসব জায়গায় নয়। তার গুরুত্ব এইখানে যে গান্ধীর হাতে অহিংসা ভিন্ন আর কোনো অস্ত্র ছিল না, থাকলেও তিনি তা ছুঁড়ে ফেলে দিতেন। আমার "মন পবনে" যে "জখ্মী দিল্" নামে গল্পটি আছে সেটিতে দেখবে সাবারকারকে গান্ধী বলেছিলেন, "I would drop the stick lest I should feel tempted to kill the snake."

হিংসার অস্ত্র স্বেচ্ছায় ত্যাগ করে অহিংস অস্ত্রের দ্বারা সংগ্রাম করে কোনোদিন এ দেশে নতুন সমাজের পত্তন হবে কি না ভবিতব্য জানে। আমার জীবনে আমি এ জিনিস দেখে যেতে পারব বলে মনে হয় না। গান্ধীহত্যার সঙ্গে সঙ্গে আমারও মন ভেঙে গেছে। তা বলে আমি চীনা কমিউনিস্টদের সমাজকে গান্ধীবাদী সমাজ বলে ভুল করব না, ভুল বকব না। আমরা বরং আরো দু'পাঁচশো বছর অপেক্ষা করব তার জন্যে, তবু গান্ধীর স্বপ্নকে ওভাবে ব্যঙ্গ করব না। চীনারা যদি সৈন্যদল ভেঙে দেয়, শহর ছেড়ে চলে যায় তা হলেই বুঝব ওরা গান্ধীবাদী। তেমন দাবি ওরা করছে না। ওদের হয়ে সুন্দরলালজী কেন করবেন?…

কালিম্পং, ৯ই জুন ১৯৫৩

॥ ৪ ॥

…চীনে যা হয়েছে, যা হচ্ছে, যা হবে তা প্রশংসনীয় হতে পারে, কিন্তু তা গান্ধীবাদের প্রয়োগ বা পরীক্ষা নয়। তার সঙ্গে গান্ধীর নাম জুড়ে দেওয়া বা ওর গায়ে গান্ধীবাদের ছাপ মেরে দেওয়া অত্যন্ত অন্যায়। যে রাষ্ট্রের পেছনে violent sanctions রয়েছে—তা সে চীন হোক বা ভারত হোক—সে রাষ্ট্র গান্ধীবাদী রাষ্ট্র নয়। গান্ধীবাদী রাষ্ট্রের পেছনে থাকবে non-violent sanctions অর্থাৎ রাষ্ট্র নির্ভর করবে না সৈন্যসামন্তের উপরে, পুলিশের উপরে। আজ পর্যন্ত দুনিয়ার কোনো মুল্লুকে সৈন্য উঠে যায় নি, পুলিশ উঠে যায়নি। তা বলে আদর্শ কেন বদলাবে? যদি বদলায় তবে গান্ধীবাদ বলে পরিচয় না দিয়ে সুন্দরবাদ (সুন্দরলালবাদ) বলে একটা নয়া মতবাদ প্রতিষ্ঠা করা উচিত। তার চেয়ে মার্ক্সবাদ ভালো।

তবে গান্ধীজীও রাতারাতি গান্ধীবাদী রাষ্ট্র স্থাপন করতে চাননি। দেশের লোক তার জন্যে তৈরি না হলে তা ধোপে টিকবে না—যেমন টিকল না

অশোকের রাজ্য। তিনি আশা করেছিলেন স্বাধীন ভারত সরকার সৈন্যসংখ্যা কমাবেন, সামরিক খরচ কমাবেন। তার বিপরীত দেখে তাঁর মন ভেঙে যায়। ঐ দারুণ দাঙ্গাহাঙ্গামার দিনে আমরা সবাই সৈন্য চেয়ে পাঠিয়েছি কেন্দ্রীয় সরকারের কাছে, পুলিশ চেয়ে পাঠিয়েছি প্রাদেশিক সরকারের কাছে। আমি স্বয়ং পুলিশ নিয়ে জেলা শাসন করছি।...

কালিম্পং, ১৪ই জুন ১৯৫৩

॥ ৫ ॥

..."কন্যা" আমার ত্রিশ বছর ব্যাপী সাধনার ফল। সাধনার প্রথম ধাপে পা দেবার আগেই তুমি ওর শেষ ধাপের মর্ম কী বুঝবে? তবে আমি কাউকে পরামর্শ দেব না এই চারটি পথের পথিক হতে। বরং সতর্ক করব। ধরে নাও যে ও বইটাই একটা warning বা 'চেতাবনী'। ওর লাইনের ফাঁকে ফাঁকে অনেক কথা অনুক্ত রাখা হয়েছে। যারা পাবে তারা বুঝবে। ও সব অন্তরঙ্গ কথা প্রকাশ্যে বলা যায় না। যারা ও পথ দিয়ে যাবে তারা নিষ্কম্প অভিজ্ঞতার আলোয় দেখতে পাবে প্রত্যেকটি stage ঠিক-ঠিক দেওয়া হয়েছে। প্রত্যেকটি stage-এর clue খুঁজলে পাবে। ও বই শুধু চোখ বুলিয়ে যাবার জন্যে নয়। তবে যারা সাহিত্য হিসাবে পড়তে চায় তাদের জন্যে গল্প বলা হয়েছে গল্পের নিয়মে। আপাতত ওটাকে গল্পের বই বলেই বিচার করবে।

"রত্ন ও শ্রীমতী" নিয়ে মেতে আছি। আর "গান্ধী" নিয়েও। এখনো লিখতে বসিনি—কেবল নোট করছি। এখনো সব অস্পষ্ট, ধোঁয়াটে, গোলমেলে, জটিল। ক্ষণদীপ্তি, চকিত চমক জুড়ে জুড়ে তো বই হয় না।...

শান্তিনিকেতন, ৭ই মার্চ ১৯৫৪

॥ ৬ ॥

"...কন্যা" ও "রত্ন ও শ্রীমতী" প্রসঙ্গে আমার নোটবুক থেকে নিচে কিছু উদ্ধৃত হলো—এতে তোমার কৌতূহল মিটতে পারে।

"There is a basic difference between the ruling idea of 'Kanya' and that of 'Ratna O Srimati'. The latter is a love story concerning a Free Man and a Free Woman, The former is a quest for the Eternal Feminine. Imagine her as four women or aspects—she who has great physical beauty and charm but cannot be possessed for long; she who has spiritual and intellectual beauty shining through her face but is beyond our hero's reach; she who is capable of rare feats of heroism or is beautiful in action but becomes commonplace if possessed and

she who is everywhere and nowhere—the Women among Women—the womanly spirit or feminine principle—who is not to be possessed but felt.……”

শান্তিনিকেতন, ১২ই মার্চ ১৯৫৪

॥ ৭ ॥

…“একক”এর প্রবন্ধটি পড়েছি। ভদ্রলোক আমার পক্ষপাতী পাঠক, কাজেই কিছু বলতে পারছিনে, কিন্তু তিনি ঠিক গোড়ায় পৌঁছতে পারেননি। আমি চেয়েছিলুম ছড়া দিয়ে জনগণের অন্তরে পৌঁছতে, উপরন্তু মুখে মুখে ঘুরতে। কিন্তু তা তো হলো না, হয়ে উঠল সমসাময়িক রাজনীতির উপর ঝাঁঝালো মন্তব্য, ঝাঁঝের সঙ্গে ব্যঙ্গ মিশ্রিত। লাভ এইটুকু হয়েছে যে আমার ছন্দের হাত পেকেছে। পরে যা লিখব তা সহজ হবে। কোনো সাধনাই ব্যর্থ যায় না। জনগণের মন পাবার জন্যে আবার একদিন চেষ্টা করতে হবে, আগে “রত্ন ও শ্রীমতী” শুরু ও সারা হোক। বিশ্ববিদ্যালয়ের বক্তৃতা লিখতে বসব এইবার।…

শান্তিনিকেতন, ২২শে অক্টোবর ১৯৫৪

॥ ৮ ॥

কাল রাত্রে বড়ো একটা সিদ্ধান্ত নিলুম।

যত দিন না “রত্ন ও শ্রীমতী” শেষ হচ্ছে তত দিন অন্য কোনো কাজ হাতে নেব না—ব্যতিক্রম কেবল কবিতা, ছোটগল্প ও সাহিত্যিক প্রবন্ধ ( সামাজিক রাজনৈতিক অর্থনৈতিক প্রবন্ধ নয় )। সাত আট বছর এই ভাবে চলবে।

তার পরে আমার প্রধান বাহন হবে কবিতা বা কাব্যনাট্য। ও ছাড়া আর যা হাতে নেব তা ছোটগল্প, সাহিত্যিক প্রবন্ধ ও বিনুর বই দ্বিতীয় তৃতীয় খণ্ড।

“গান্ধী” সম্বন্ধে চিন্তা করে দেখলুম যে ও বই “রত্ন ও শ্রীমতী”র সঙ্গে সমান্তরাল ভাবে চলতে পারে না। যদি লিখতেই হয় তবে পরবর্তী বয়সে। লিখবই যে এমন কোনো জেদ আমার নেই। যদি আর কেউ লিখতে রাজি হন ও আমার সাহায্য চান তা হলে সেই হবে সব চেয়ে ভালো। তা না হলে আমাকেই লিখতে হবে, কিন্তু আপাতত সাত আট বছর নয়, তার পরে রয়ে সয়ে কাজের ফাঁকে ফাঁকে।

কবিতার উপর আমার টান বাল্যকাল থেকেই। এক দিন আমি কবি ছিলুম। এখন যে কেউ আমাকে কবির পর্যায়ে ফেলে না, বড়ো জোর ছড়ার জন্যে স্মরণ করে, এটা আমার জীবনের অন্যতম আফসোস। কিন্তু এখনো আমার কাব্যে ফিরে যাবার সময় আসেনি, আমাকে উপন্যাসের রাজ্যে সৌন্দর্যের অন্বেষণ করতে হবে। তা ছাড়া কবিতা লিখতে বসলেই তো লেখা আপনি আসবে না,

মানুষকে এর উত্তর দিতে হবে। সাহিত্যের কাছে মানুষ এর উত্তর চাইবে। সাহিত্যিককে এর উত্তর জোগাতে হবে। কী উত্তর আছে তার ঝুলিতে?

এর পরের প্রশ্ন, কেমন করে বাঁচব?

এ প্রশ্নের উত্তর গ্যয়টে একভাবে দিয়েছেন, টলস্টয় আরেকভাবে, রবীন্দ্রনাথ আরো একভাবে। এসব উত্তর যে এরই মধ্যে তামাদি হয়ে গেছে তা নয়। কিন্তু এটাও ঠিক যে, এঁরা কেউ আমাদের মতো অদ্ভুত অবস্থায় পড়েননি। মাথার উপর Damocles-এর খড়্গের মতো যুদ্ধ ঝুলছে, পায়ের তলায় বাসুকির ফণার মতো বিপ্লব যে কোনো দিন নড়ে উঠবে, এই অপরূপ অবস্থায় কেমন করে বাঁচতে হয় তার দৃষ্টান্ত পূর্বসূরীরা কেউ দেখিয়ে দিয়ে যাননি। এটা ইতিহাসে অভূতপূর্ব।

আজকের জগতে সেই সুখী হবে যে আদৌ ভাবে না, যে সম্পূর্ণরূপে অদৃষ্টবাদী অথবা যে একান্তভাবে ভগবানের ইচ্ছা বা ইতিহাসের ইচ্ছা মেনে নিতে শিখেছে। কিন্তু এরা তো কেউ সাহিত্যসৃষ্টির দায় স্বীকার করেনি। সাহিত্যিক যারা তারা কেমনভাবে বাঁচবে তার এরা কী জানে? শুধু সাহিত্যিকের না, দার্শনিক, বৈজ্ঞানিক প্রভৃতির জীবনও অত্যন্ত দায়িত্বপূর্ণ। দায়িত্বের সঙ্গে বাঁচতে হয় এদের সবাইকে, দায়িত্বহীনের মতো নয়। দায়িত্বটা ভগবানের বা ইতিহাসের, আর এরা শুধু হাতের পুতুল বা দাবার বোড়ে, তাই যদি হতো, তবে কথা ছিল না। তা হলে প্রশ্নই উঠত না কেমন করে বাঁচব!

যে লোকটিকে পরমাণুবোমা ফেলতে বলা হয়েছিল, যে লোকদের বলা হয়েছিল গ্যাসচেম্বারে বন্দীহত্যা করতে, তারাও তো দোহাই দিতে পারে রাষ্ট্রের ইচ্ছার, ভগবানের ইচ্ছার। নিমিত্তমাত্রো ভব সব্যসাচী এই যদি হয় তাদের সাফাই তা হলে এর উপর বলবার কী আছে? কিন্তু মানুষ কখনো অতটা দায়িত্বহীন হতে পারে না যে, এই দায়িত্বহীনদের চিরদিন সমর্থন করবে। এদের নিয়ে যদি কোনোদিন সাহিত্য রচা হয়, তবে সে সাহিত্য মানুষ গ্রহণ করবে না, যদি তাতে এই দায়িত্বহীনদের সমর্থন থাকে। মানুষের সহানুভূতি হিরোশিমা ও নাগাসাকির নিহতদের প্রতি, বেলজেন ও বুকেনওয়ালডের বধ্যদের প্রতি চিরকাল ধাবিত হবে, হন্তা বা ঘাতকদের প্রতি কদাচ নয়।

দায়িত্বহীনদের মতো বাঁচা আমাদের সমর্থন পাবে না, কিন্তু দায়িত্ববানের মতো বাঁচব যে তার নক্শা কই, ব্লু প্রিন্ট কই, দৃষ্টান্ত কই? দৃষ্টান্ত কে দেখাবে, নক্শা কে আঁকবে, ব্লু প্রিন্ট কে তৈরি করবে?

## জীবনের সমালোচনা

কেন বাঁচব, এ প্রশ্ন জরুরি। কারণ এর উত্তর না পেলে মানুষ বাঁচতে চাইবে না, মরতে চাইবে, মরণকামনা থেকে আসবে যুদ্ধবিগ্রহ।

কেমন করে বাঁচব, এ প্রশ্ন কম জরুরি নয়। কারণ এর উত্তর না পেলে মানুষ দায়িত্বহীনের মতো বাঁচবে, নির্বিকারচিত্তে অমানবিক কর্ম করবে।

সাহিত্যকে এসব প্রশ্ন নিয়ে মাথা ঘামাতে হয়। সাহিত্য তো কেবল জীবনের প্রতিকৃতি নয়, জীবনের সমালোচনাও বটে। মহাভারত যিনি রচনা করেছেন তিনি তখনকার দিনের জীবন দেখিয়েছেন, সঙ্গে সঙ্গে ইঙ্গিত দিয়েছেন জীবন কেমন হলে ভালো হতো। ঐ মহাযুদ্ধের নায়ক যুধিষ্ঠির এমন সত্যনিষ্ঠ যে কোনো দিন একটি মিথ্যা কথা বলেননি। ফলে অনেক দুঃখ পেয়েছেন। যুদ্ধের মাঝখানে যুদ্ধজয়ের প্রয়োজনে সেই সত্যবাদীকেও একটি অর্ধসত্য উচ্চারণ করতে হলো। দ্রোণ যদি জানতেন যে, লোকটা আর দশজন যোদ্ধার মতো প্রয়োজনবাদী তা হ'লে ও কথা কানে তুলতেন না। কিন্তু যুধিষ্ঠির তাঁর শত্রু-পক্ষীয় হলেও সত্যসন্ধ, তাঁর কথা তো অসত্য হতে পারে না। বেচারা দ্রোণ যুধিষ্ঠিরের অর্ধসত্যের দ্বারা প্রতারিত হয়ে প্রাণ হারালেন। মহাভারতকার এর জন্যে যুধিষ্ঠিরকে ক্ষমা করেননি, তাঁকে সশরীরে স্বর্গে নিয়ে যাবার মহত্তম সৌভাগ্য দিয়ে অমর করে দিলেন, কিন্তু একদিনের জন্য নরকে নিয়ে যেতে দ্বিধা করলেন না। প্রাচীনদের সত্যবোধ ন্যায়বোধ এমনি কঠোর ছিল।

রামায়ণও তেমনি সত্যকে সর্বোচ্চ মূল্য দিয়েছে। পিতৃসত্যের জন্যে যুবরাজ রাম রাজা হলেন না, বনে বনে ঘুরলেন, অশেষ দুঃখ পেলেন। সেই রামকেই সরযূর জলে আত্মহত্যা করতে হলো। সতীর প্রতি প্রজারঞ্জনকারীর প্রতারক-তুল্য ব্যবহার ক্ষমার অযোগ্য। বাল্মীকি তাঁকে সমর্থন করেননি। তাঁকে রাবণের উপর জিতিয়ে দিলেন, কিন্তু সীতার উপর জিতিয়ে দিলেন না। রামায়ণে শেষ পর্যন্ত সীতারই জিত।

প্রাচীনদের মতো আধুনিকদেরও জীবনের প্রতিকৃতি আঁকতে হবে, সঙ্গে সঙ্গে সমালোচনা দিয়ে যেতে হবে। কেমন করে বাঁচতে হবে তার নিশানা। অত কথায় নয়, আভাসে ইঙ্গিতে। যুগ বদলে গেছে। এ যুগের জীবনের শরিক শুধু উপরের দিকের মুষ্টিমেয় অভিজাত নয়, যারা এতদিন তলার দিকে ছিল সেই উপেক্ষিত অবজ্ঞাত জনগণ এখন জাগ্রত। এবং প্রধানত পুরুষ নয়, যাদের এত-দিন দেবী বলে কপট ভক্তি দেখানো হয়েছে, নরকের দ্বার বলে মনে মনে ঘৃণা করা হয়েছে সেই অবলা এখন প্রবলা।

## জনগণের অভ্যুত্থান

জনগণের রাজ্যলাভ আমাদের যুগের একটা অতি বৃহৎ ঘটনা। কী রাশিয়ায়, কী চীনে, কী ভারতে, কী ইংলণ্ডে সর্বত্র জনগণের একচ্ছত্রতা স্বীকৃত হয়েছে বা হচ্ছে।

ঊনবিংশ শতাব্দীর অন্যতম বৃহৎ ঘটনা ছিল দাসপ্রথা বা সার্ফ প্রথার অবসান। তেমনি বিংশ শতাব্দীর অন্যতম বৃহৎ ঘটনা দাস বা সার্ফ শ্রেণীর লোকের ভোটঅধিকার। যেখানে ভোটঅধিকার লঙ্ঘিত সেখানে বিপ্লবের দ্বারা রাজ্য অধিকার।

সাহিত্যে এসব ঘটনা প্রতিফলিত হবেই। না হয়ে পারে না। কৃষক শ্রমিক-

শ্রেণী থেকে বহু লেখকের আবির্ভাব হবে। গত শতাব্দীতে যেমন মধ্যবিত্ত শ্রেণী থেকে হয়। তারা যখন আসবে তখন তাদের নিজেদের জীবনের অভিজ্ঞতাও আসবে। এসব অভিজ্ঞতা অপরের আয়ত্ত নয়। সাহিত্যে এর জন্যে স্থান খালি রয়েছে। যে স্থান মধ্যবিত্তরা পূরণ করতে পারবে না। হাজার দরদী সাহিত্যিক হলেও যার ঘরের কথা তার মতো করে বলা যায় না, যার মনের কথা তার মতো করে বোঝানো যায় না।

তবে সাহিত্যের স্বকীয় মূল্য না মানলে সকলের সব লেখা সাহিত্য হবে না। তা যদি না হলো তবে স্থান অপূর্ণই রয়ে গেল। জনগণের লেখকদেরও সাহিত্যের স্বকীয় নিয়ম, স্বকীয় মূল্য স্বকীর করতে হবে। নয়তো এমন কোনো নতুন নিয়ম নতুন মূল্য প্রবর্তন করতে হবে যা সাহিত্যের স্বকীয় নিয়ম স্বকীয় মূল্য বলে সকলে স্বীকার করে নেবে।

নানাদিক দিয়ে সাহিত্যের রূপান্তর ঘটবে তা বেশ বুঝতে পারা যায়। তবে হাজার রূপান্তর ঘটলেও একটা ধারাবাহিকতা থাকবে, এবং জীবনের গভীরতর অভিজ্ঞতাগুলো হাজার বছরেও বদলাবে না। সুতরাং গভীরতর অভিজ্ঞতাগুলো নিযে যারা কাজ করবে তারা চিরদিন কল্কে পাবে, কোনো দিন অপাংক্তেয় হবে না। তাদের নায়কনায়িকারা হয়তো জনগণের সামিল নয়, তা বলে তাদের সাহিত্যিক মূল্য বা মানবিক মূল্য কারো চেয়ে কম নয়। রামায়ণ পড়বাব সময় কেউ কি ভাবে যে, রাম ও সীতা অভিজাত শ্রেণীর নায়কনায়িকা? যাদের মনে সেরূপ প্রশ্ন জাগে তারা সাহিত্য উপভোগের উপযুক্ত নয়। সাহিত্যে সকলের স্থান আছে, মান আছে, অধিকার আছে। নতুন একটা শ্রেণী সেখানে স্বাগত, কিন্তু পুরাতন একটা শ্রেণী সেখানে প্রত্যাখ্যাত নয়। যার যা অভিজ্ঞতা সে তা দিয়ে যাবে, যা থাকবার তা থাকবে।

যাদের এতদিন শূদ্র বলা হয়েছে, অন্ত্যজ বলা হয়েছে, অনাচরণীয় বলা হয়েছে, হঠাৎ শুনছি তারা নাকি গণদেবতা। সাবহিউমান থেকে ডবল প্রোমোশন পেয়ে সুপারহিউমান হবার আগে তারা কি একবার হিউমান হতে পারে না? সেইখানেই কিন্তু সত্যিকার মহত্ত্ব।

## নারীর অভ্যুদয়

সাহিত্যে জনগণ নবাগত। নারী কিন্তু নবাগতা নয়। নারীকে আমরা আদি-কাল থেকেই কাব্যে আর নাটকে পেয়ে আসছি। তার পরে উপন্যাসে। বর্তমানে ছোট গল্পে। নারী না থাকলে এর কোনোটাই জমে না।

কিন্তু নারীর জন্যে যে সংকীর্ণ সীমা নির্দিষ্ট হয়েছিল তার বাইরে তাকে যেতে দেওয়া হতো না। কেউ যদি সে সীমা অতিক্রম করত সমাজ তেড়ে আসত। সমাজের ভয়ে লেখকরাও সীমা লঙ্ঘন করাতে সাহস পেতেন না। সব দেশেই এই ইতিহাস। যেখানে কোনো নারী সীমার বাইরে গেছে সেখানে তার কলঙ্কের সীমা নেই। কলঙ্কিনীকে সাহিত্যে ঠাঁই দিয়ে কোনো কোনো লেখকও

কলঙ্কী হয়েছেন, সাজা পেয়েছেন। তবে বরাবরই এক শ্রেণীর নারীর জন্যে সমাজের বাইরে একটা ঘৃণ্য স্থান বরাদ্দ ছিল। সাহিত্যে এরাও মাঝে মাঝে প্রবেশ করেছে, সেখানেও লেখক এদের ঘৃণ্য করে দেখিয়েছে। নইলে তাকেও যে পাঁচজনের চোখে ঘৃণ্য হতে হবে।

আমাদের যুগের সমাজে ও সাহিত্যে নারীর জন্যে নির্দিষ্ট সীমা বহু দূর প্রসারিত হয়েছে। যুদ্ধ আর বিপ্লব এদিক থেকে নারীর সহায় হয়েছে। শান্তি-কালে পুরুষেরা যেসব কাজ করত যুদ্ধকালে মেয়েরা সেসব কাজ করে। নতুবা আপিস ব্যাঙ্ক দোকানপাট অচল হয়। বিপ্লবের দিন মেয়েরা পুরুষদের পাশে এসে দাঁড়ায়, ব্যারিকেড বানায়, মিছিল নিয়ে বেরোয়, মেশিনগানেব সুমুখে বুক পেতে দেয়। সমাজপতিরা এদের ঠেকাতে পারবেন কেন? যে যার জান-মাল সামলাতে ব্যস্ত।

বিগ্রহের শেষে বা বিপ্লবের পরে নারীকে আর পুরোনো সীমায় ফিরিয়ে আনা যায় না। নারী একবার সীমা লঙ্ঘন করলে সীমাই বেড়ে চলে, নারী ফিরে চলে না। তারপর ঐ যে একদল নারীকে পতিতা বলে আবহমান কাল ঘৃণা করা হয়েছে তাদেরও মানুষ বলে গণ্য করা হয়। আমাদের সাহিত্যে শরৎ-চন্দ্র এর পথপ্রদর্শক। বহু অপমান সহ্য করে তিনি অপমানিতাকে মান দিয়ে গেছেন। লোকে যাদের ঘৃণ্য বলে তিনি তাদের মধ্যেও মহত্ত্ব আবিষ্কার করেছেন। ব্যাসদেবের সাবিত্রীর সঙ্গে শরৎচন্দ্রের সাবিত্রীও সাহিত্যে লোকস্বীকৃতি পেলো। সাহিত্যের শ্রীক্ষেত্রে সতী ও অসতী একসঙ্গে তীর্থ করতে যাচ্ছে, কেউ মন্দিরের দ্বার রোধ করছে না এই অস্পৃশ্যার জন্যে। আধুনিক সাহিত্য ভ্রমবকে মর্যাদা দেয়, তা বলে রোহিণীকে গুলি কবে মারে না। বঙ্কিমের সমসাময়িক টলস্টয় তাঁর আনা কারেনিনাকে রেলগাড়ির তলায় আত্মহত্যা করালেন। শরৎচন্দ্রের সমসাময়িক গলসওয়ার্দি এটাকে অবশ্যম্ভাবী বলে মেনে নিতে নারাজ হলেন। আধুনিক পাঠক গলসওয়ার্দি'র সঙ্গেই একমত হবে, টলস্টয়ের সঙ্গে নয়।

## ঐতিহ্য

ঐতিহ্য বলতে যাঁরা অজ্ঞান তাঁরা ঐতিহ্যগত মূল্যেগুলোকে আধুনিক মানুষের ঘাড়ে নির্বিচারে চাপাতে চান। আধুনিক মানুষ চায় বিচার কবতে, বিবেচনা করতে, যাদের প্রতি যুগে যুগে অন্যায় করা হয়েছে, তাদের প্রতি সুবিচার করতে। সুবিচার করতে গিয়ে সহানুভূতিবশত হয়তো কিছু অতিরিক্ত মূল্য দিয়ে বসে। তার ঐ আতিশয্য কালক্রমে সংশোধিত হয়। কিন্তু ঐতিহ্য-পূজারীদের অবিচারের চেয়ে এই অতিমাত্রিক সুবিচার ভালো।

ঐতিহ্যকে নির্বিচারে নাকচ করা ঠিক নয়। কিন্তু ঐতিহ্যের মধ্যে যে অংশটা শাশ্বত নয়, যেটা কালচিহ্নিত, সেটা যদি ধীরে ধীরে কালের কবলে পড়ে শেষে একদিন অপ্রচলিত হয়ে যায় তা হলে আফসোস করার কী আছে! যা পুরাতন তার সবটাই সনাতন নয়, সবটাকে সনাতন বলে জাহির করাও আতি-

শয্য, এবং অমার্জনীয় আতিশয্য। এর সংশোধন কি কোনো দিন হবে না? নিশ্চয় হবে। যা নিছক পুরাতন তা সনাতন বলে পরিচয় দিলেও তার আয়ু ফুরিয়ে আসবে। এই ত্রিশ চল্লিশ বছরে আমরা তা প্রত্যক্ষ করলুম। বেঁচে থাকলে আরো দেখব।

ঐতিহ্যের সঙ্গে ধারাবাহিকতা রক্ষা করতে হবে। আর ঐতিহ্যের মধ্যে যা সত্যি সনাতন তাকে নিত্য নূতনভাবে উপলব্ধি করতে হবে। এই সব নয়। যা নিছক নতুন, যা সনাতন নয়, তাকে তার আয়ুষ্কালটুকু ভোগ করতে দিতে হবে। হয়তো পাঁচ দশ বছর তার পরমায়ু। তারপরে সে বুদ্বুদের মতো মিলিয়ে যাবে। কিন্তু যেটুকু সময় সে আছে সেটুকুর উপর তার অধিকার আছে। একালে অজস্র নভেল লেখা হচ্ছে, কবিতা ও ছোট গল্প লেখা হচ্ছে। হোক। যার যে ক'দিন আয়ু তাকে সে ক'দিন ভোগ করতে দাও। আর কিছু না হোক নতুন মূল্যের প্রতিষ্ঠা হচ্ছে। সেটারও দরকার। নতুনের উপর স্নেহদৃষ্টি চাই, যেমন নবজাতকের উপর। আমরা কংসরাজা নই যে, নতুন দেখলেই কোতল করব।

নতুনের মধ্যে যদি সনাতন কিছু থাকে তবে তা অমর। কেউ তাকে ধ্বংস করতে পারে না। নতুনের সাজ পরে যে এসেছে সে কি চিরন্তন না সে নিতান্তই ইদানীন্তন? আমাদের আজকের দিনের সাহিত্য কি পঞ্চাশ বছর পরে, একশো বছর পরে এমনি আনন্দ দিতে থাকবে, যেমন দিচ্ছে আজ? না তার শুধু একটা ঐতিহাসিক মূল্য থাকবে গবেষকদের চক্ষে? যা চিরন্তন তার কাছে এক আধ শতাব্দী কিছু নয়। তা হাজার বছর পেরিয়ে যায়, দু' হাজার ছাড়িয়ে যায়। তার মূল্য সেইজন্যে সনাতন।

## চিরন্তন মূল্য

কিন্তু চিরন্তন মূল্য বলে কিছু আছে কি? আধুনিকরা ক্রমে এর উপর বিশ্বাস হারাচ্ছে। বাইরের সংকটের চেয়েও আভ্যন্তরিক এই সংকট তাদের পক্ষে অনিষ্টকর। মানুষের বড় বড় শত্রুগুলো তার নিজের ভিতরে। বাইরে ঝড় গর্জে গেলেও নৌকা ভেসে থাকতে পারে, কিন্তু ভিতরে ছিদ্র থাকলে ঝড়ের দরকার করে না, নিস্তরঙ্গ সলিলই তার সমাধি রচনা করে।

মানুষ যদি নিশ্চিহ্ন হয়ে যায়, পৃথিবী যদি ধ্বংস হয়, বিশ্ব যদি শূন্যে মিলিয়ে যায়, তা হলেও কিছু থাকবে। তা এই দৃশ্যমান জগতের অন্তরালে নিহিত, অন্তরে স্থিত রিয়ালিটি। সেই রিয়ালিটি যখন সাহিত্যের অন্তরালে নিহিত হয়, অন্তরে স্থিতি পায়, তখন সাহিত্যও কাল পারাবার পার হয়ে যায়।

যা আজ আছে কাল নেই তা সত্য। কিন্তু যা আজ আছে কালও আছে পরশুও আছে, এক হাজার বছর পরেও আছে, এক লাখ বছর পরেও আছে, তার সত্যতা উপলব্ধি করতে হবে। এর জন্যে চাই আর এক জোড়া চোখ— অন্তর্দৃষ্টি। দর্শনের মতো সাহিত্যেও appearance বনাম reality-র প্রশ্ন

আছে। চোখ যদি appearance-এ ধাঁধিয়ে যায়, তা হলে চিরন্তনকে কোনো দিনই আবিষ্কার করবে না। সাহিত্যের আবিষ্কার বিজ্ঞানের আবিষ্কারের মতো নয়। সাহিত্যের দৃষ্টি মর্মভেদী। সাহিত্য চলে যায় গভীর থেকে গভীর-তরে, সেখান থেকে গভীরতমে। সেখানে রয়েছে অন্তঃসার। সে অন্তঃসার কেবল সত্য নয়, তা সুন্দর। যা সত্য, যা সুন্দর তা কি শিব না হয়ে পারে? কিন্তু সংসারের বিবেচনায় তা হয়তো শিব নয়। সংস্কারবদ্ধ চশমায় তা হয়তো সুন্দর নয়। দূরবীক্ষণ বা অনুবীক্ষণ দিয়ে দেখলে তা হয়তো সত্য নয়।

একালের লোকের দোষ হচ্ছে এরা বিজ্ঞানের পদ্ধতি সাহিত্যেও খাটাতে চায়। দর্শনেও খাটাতে চায়। ঐ একই চাবি দিয়ে এরা সব কটা তালা খুলবে। তা হয় না। বাউলরা বলে, 'কমল বনে কে আসিল সোনার জহুরী নিকষে ঘষয়ে কমল আ মরি আ মরি।" সোনার বেলায় নিকষ আবশ্যক, কমলের বেলায় অনাবশ্যক। সাহিত্যের পদ্ধতি যে বহিদৃষ্টিকে বাদ দেয় তা নয়, কিন্তু এখানে অন্তদৃষ্টির প্রাধান্য। অন্তদৃষ্টি না থাকলে ধরা পড়ে না যে ঘটনার তলে তলে নিয়তির অন্তঃস্রোত প্রবাহিত হচ্ছে। নিয়তি সম্বন্ধে অবহিত না হলে রামায়ণ মহাভারত লেখা যেত না, ইলিয়ড অডিসি লেখা যেত না, গ্রীক ট্র্যাজেডী লেখা যেত না। নিয়তি যাকে বলছি তা অন্ধ খামখেয়াল নয়। সেখানে একটা কোনো নৈতিক নিয়ম কাজ করছে। একটা moral law।

তেমনি ইনটুইশন না থাকলে ভগবানের লীলা প্রত্যক্ষ করা যায় না। সেটাও অন্ধ খামখেয়াল নয়। সেখানেও কাজ করছে একটা কোনো নিয়ম। কিন্তু নিয়ম কথাটা সে ক্ষেত্রে অপ্রযোজ্য। নীতির পরিভাষায় পরম রহস্যকে তর্জমা করা যায় না। সাহিত্য চেষ্টা করে অন্য ভাবে বোঝাতে। সাহিত্যে মরমিয়া ভাবের, mysticism-এর স্থান আছে। সেও রিয়ালিটির মর্মোদ্ঘাটন। কেউ যদি মনে করে ওটা পলায়নবৃত্তি তবে ভুল করে। বাহির থেকে ভিতরে যাওয়া পলায়ন নয়।

## নীতির জগৎ

চিরন্তন মূল্য নির্ণয় করতে একালের সাহিত্যিকদের প্রাণে ব্যাকুল তা জেগেছে। পলায়নে সুখ নেই। অবশ্য পলায়ন যে কেউ করছে না, তা নয়। অনেকেই করছে। ঝুটা আধ্যাত্মিকতা, ঝুটা mysticism অনেকেরই পলায়নের পথ।

সঙ্কট শুরু হবার আগেই বিজ্ঞান এসে তার পদ্ধতিকেই একমাত্র পদ্ধতি বলে জাহির করেছিল। বিজ্ঞানের সাফল্য দেখে সাহিত্যিকরাও স্থির থাকতে পারেনি। এখন ধীরে ধীরে স্থিতি ফিরিয়ে আনতে হবে। রীতি বদলে দিতে হবে। চিরন্তনকে নতুন করে আবিষ্কার করতে হবে। তেমনি আর একটি বিষয় একালের সাহিত্যিকদের উন্মনা করেছে। Moral law কি কোথাও কাজ করছে না? সর্বত্র নিষ্ক্রিয়? Moral law বলতে আগেকার দিনে বোঝাত ধর্মশাসিত Moral code—একরাশ বিধিনিষেধ। 'Thou shalt' আর 'Thou shalt

not'। কেন 'shalt' আর কেন 'shalt not' তার তাৎপর্য কেউ বোঝাতে পারে না। বুঝলে তো বোঝাবে? কেউ বা তা মেনে চলছে! ভণ্ডের দল!

কিন্তু সে রকম একটা moral code নাই বা হলো, বিশ্বের অস্তিত্বের পশ্চাতে কি কোনোরূপ moral law নেই? এটা কি শুধু একটা physical universe? এ কি moral universe নয়? এখানেও বিজ্ঞান মানুষের মাথা খেয়েছে। যা প্রত্যক্ষ নয় তার অস্তিত্ব নেই। তুমি যদি অস্তিত্ব কল্পনা করো তুমি সেকেলে সেকেলে হতে আমাদের ঘোর আপত্তি। আবার কি আমরা নীতি-ধার্মিকদের 'Thou shalt' আব 'Thou shalt not'-এর খপ্পরে পড়ব? না, অন্ধ আনুগত্যে আমাদের অরুচি ধরে গেছে।

মানুষকে একদিন বিশ্ববিধানের অন্তর্নিহিত moral law আবিষ্কার করতে হবে। যা প্রত্যক্ষ নয় তা নেই—এটা কুযুক্তি। আছে, আছে অপ্রত্যক্ষ নীতির জগৎ। তাকে আবিষ্কার করে তাতে বিশ্বাস স্থাপন করতে হবে। সব মানুষকে। সাহিত্যিককেও। তারপর সাহিত্যিকরা দেখবে আর দেখাবে তার ক্রিয়া প্রতিক্রিয়া, তার ঘাত প্রতিঘাত। তা না হলে মহাকাব্য হবে না, নাটক হবে না, উপন্যাস হবে না, সেসবের সম্ভাবনা ফুরিয়ে আসছে। ক্রমশ তা দ্বিতীয় শ্রেণীতে নামবে, তারপর তৃতীয় শ্রেণীতে, তারপর এত নিচে নেমে যাবে যে, তাকে আর সাহিত্য বলা চলবে না। তার বাংলা নাম বটতলা। যদিও তা ইংরেজী বা ফরাসী ভাষায় লেখা। অথবা রাশিয়ান।

তা বলে কিছুই হবে না তা নয়। হবে, ছোট গল্প হবে, ছোট কবিতা হবে, রম্য রচনা হবে। এসবের সম্ভাবনা অফুরন্ত। আমরা কি তা হলে এই নিয়ে তৃপ্ত থাকব? না। নাল্পে সুখমস্তি। আমরা মহাকাব্য লিখব, নাটক লিখব, উপন্যাস লিখব উচ্চতম কোটির। তার জন্যে সর্বতোভাবে প্রস্তুত হব। সেই প্রস্তুতির অঙ্গ নীতির জগৎ সম্বন্ধে নিশ্চিত। নীতির জগৎ প্রকৃতিরই মতো সত্য। নীতিবোধ না থাকলে মানুষ মানুষই থাকবে না, তা হলে কাকে নিয়ে সাহিত্য হবে! সাহিত্য কি homo sapiens নামক প্রাণী-বিশেষের বর্ণনা? এক প্রকার প্রাণীতত্ত্ব?

## সাহিত্যের বর্তমান অবস্থা

পৃথিবীতে মানুষের সংখ্যা বাড়ছে, সেইসঙ্গে শিক্ষিত লোকের সংখ্যা বাড়ছে, সেইসঙ্গে পাঠযোগ্য পুস্তকের সংখ্যা বাড়ছে। এ দিক দিয়ে আমরা বাড়তির পথে চলেছি। যুদ্ধ এসে মাঝে মাঝে কমতি ঘটালেও মোটের উপর কমতি ঘটছে না, যেটুকু ঘটছে সেটুকু সাময়িক। এই মুহূর্তে কমতির লক্ষণ নেই, যদি বা থাকে কাগজ পাওয়া গেলে ছাপবার খরচ পোষালে কেনার সঙ্গতি জুটলে আর থাকবে না। যদি না আবার যুদ্ধ বাধে।

বাড়তির পথেই আমরা চলেছি, বোধ হয় চলতে থাকব। কিন্তু এই যে বাড়তি এটা সংখ্যা বা পরিমাণগত। কেউ যদি বলে মানুষের সত্যের উপলব্ধি

বেড়ে গেছে তা হলে কথাটা হয়তো দর্শনবিজ্ঞানের বেলায় অপ্রযুক্ত হবে না, কিন্তু সাহিত্যের বেলায় বুকে হাত রেখে বলা দুরূহ হবে। সত্যের উপলব্ধি যদি বেড়ে গিয়ে থাকে, তবে তা এখনো অপ্রকাশিত বা অলিখিত।

তেমনি কেউ যদি বলে মানুষের সৌন্দর্যের উপলব্ধি বেড়ে গেছে তা হলে কথাটা হয়তো চিত্রকলা বা সঙ্গীতের বেলায় সুপ্রতিষ্ঠিত, কিন্তু সাহিত্যের বেলায় সংশয়ান্বিত। তেমনি কেউ যদি বলে মানুষের কল্যাণের উপলব্ধি বেড়ে গেছে তা হলে কথাটা হয়তো আইন বা কনস্টিটিউশনের ক্ষেত্রে সুস্পষ্ট, কিন্তু সাহিত্যক্ষেত্রে অপরিস্ফুট।

যুদ্ধ, দুর্ভিক্ষ, দাঙ্গাহাঙ্গামা, দেশ-বিভাগ ইত্যাদি বিরাট বিরাট ঘটনা আমাদের জীবনে ঘটেছে। আমরা তা নিয়ে বিরাট সাহিত্য সৃষ্টি করিনি। করেছি বিরাট জটলা ও খুঁতখুঁত ও হায় হায়। সাহিত্যের উপাদান হিমালয়ের মতো স্তূপাকার। আমরা তা দিয়ে খবরের কাগজ ভরেছি, আর খবরের কাগজকে ভাঁজ করে বই বলে চালিয়েছি। যা লিখেছি তাকে সম্পাদকীয় মন্তব্য বা বিশেষ প্রতিনিধিদের রিপোর্ট বললে হয়তো খুব বেশী অবিচার হবে। আচ্ছা, তাহলে বলা যাক ডকুমেণ্টারি সাহিত্য। যেমন ডকুমেণ্টারি ফিল্ম। কেমন? অন্যায় হবে?

অনেক সময় ডকুমেণ্টারি ফিল্ম দেখবার মতো, মনে রাখবার মতো হয়। আমরা যা লিখছি তাও পড়বার মতো, মনে রাখবার মতো হতে পারে। কিন্তু সাহিত্য হলো আর্ট, আর আর্ট হলো সৃষ্টি, আর সৃষ্টি হলো উপাদানের রূপান্তর। রস আর আলো দিয়ে রূপান্তর। যা রূপান্তরিত হয়নি তার মূল্য নেই তা নয়, কিন্তু তা যেন অর্ধপক্ক অন্ন বা লবণহীন ব্যঞ্জন। পুষ্টিকর নিশ্চয়, কিন্তু গিলে খেতে হয়। চেখে চেখে তারিয়ে তারিয়ে খাওয়া যায় না। পাঁচশো পৃষ্ঠার একখানা উপন্যাস গোগ্রাসে গিলে পাঁচ ঘণ্টায় শেষ করো, তারপর ভুলে যাও লেখকের নাম, গ্রন্থের নাম, নায়ক-নায়িকার নাম, কাহিনীটাও।

দু'দণ্ড চেয়ে দেখবার মতো সুন্দর লেখা কোথায়? কোথায় সেই সব নায়ক-নায়িকা যাদের ভুলে যাওয়া অসম্ভব? অবিস্মরণীয় চরিত্রের, ঘটনার, বর্ণনার, বাক্যের, ছন্দের, ধ্বনির সংখ্যা বেশী নয়। এ দিক দিয়ে আমরা কমতির পথে চলেছি।

পতন অভ্যুদয় বন্ধুর পন্থা। সুতরাং শোক করবার কিছু নেই। মানুষের ইতিহাসে এক একটা যুগ গেছে যখন সভ্যতার বাতি নিবে গেছে, নিবিয়ে দিয়েছে যুদ্ধবিগ্রহ, বর্বরতা, বিকৃত রুচি। আমাদের এ যুগে বাতি এখনো নিবে যায়নি, আশা করি, যাবে না। ঝড়-ঝাপটায় আঁচল ঢাকা দিয়ে প্রদীপ জ্বালিয়ে রাখতে হবে, একটি হলেও ক্ষতি নেই, একটির থেকে এক সহস্রটি জ্বলবে। আপাতত এই আমাদের ব্রত।

# সাহিত্যেকের কাছে প্রত্যাশা

একজন পাঠক আছে তাহার নাম ultimate reader বা অন্তিম পাঠক। সে আমার কাছে কী প্রত্যাশা করে?

সে প্রত্যাশা করে আমার সত্য। এর কম সে নেবে না। সে চায় আমার আপন উপলব্ধি যা আমি অনেক কষ্টে পেয়েছি। কিংবা অনেক ভাগ্যে। এ সত্য আমি কাউকে না দিয়ে সঙ্গে করে নিয়ে যেতে পারিনে। যাকে দিয়ে যেতে চাই সে নেবে কেন যদি কোথাও এতটুকু ফাঁকি থাকে? আর যাকে ঠকাতে পারি ঠকাব, কিন্তু অন্তিম পাঠককে ঠকাতে গেলে ঠকব। সে ধরে ফেলবে একদিন। সেইজন্যে আমার উচিত খাঁটি সত্যটুকু দেওয়া। সত্য এখানে তথ্য নয়। তথ্যের এদিক ওদিক হলে কিছু আসে যায় না। সাহিত্য ইতিহাস নয়। বিজ্ঞান নয়। সাহিত্য হলো রূপান্তর। সুতরাং এখানে সত্য হলো তথ্যের রূপান্তর।

বলেছি সে এর কম নেবে না। কিন্তু এই নিয়েই কি সে তৃপ্ত হবে? সে চায় এর বেশী। সে প্রত্যাশা করে আমার রূপ। সে তো আমাকে চোখে দেখতে পায় না, অথচ আমাকে দেখতে তার সাধ। কী করে দেখবে যদি আমি না দেখাই? কী করে দেখাব যদি সমস্ত সত্তা দিয়ে না লিখি? রূপ এখানে কায়িক রূপ নয়, মানসিক ও বাচনিক রূপ। তাই সব নয়। অনির্বচনীয় রূপ। একশো বছর পরে আমি থাকব না, আমার রূপ থাকবে। পাঁচ হাজার মাইল দূরে আমি যেতে পারব না, আমার রূপ যাবে। এ রূপ ফোটোতে ধরা যায় না। ফোটো থাকলেও এ রূপ থাকবে না, কিন্তু সাহিত্য থাকলে এ রূপ থাকবে। আর সত্য থাকলে সাহিত্য থাকবে।

সত্য পেয়ে, রূপ পেয়ে কি তার প্রত্যাশা পুরল—অন্তিম পাঠকের? না। সে আরো কিছু চায়। সে চায় সৌন্দর্য। সত্যের সঙ্গে বা সত্যের মধ্যে যদি সৌন্দর্য না থাকে তা হলে পাঠকের আনন্দ অপূর্ণ থাকে। রূপের সঙ্গে বা রূপের মধ্যে যদি সৌন্দর্য না থাকে তা হলে পাঠকের সুপরিতৃপ্তি হয় না।

এই কি সব? না। এই সব নয়। অন্তিম পাঠকের অন্তিম প্রত্যাশা এর পরেও থাকে। সে চায় সাহিত্যের 'হওয়া'। আমার কবিতাটি হয়েছে কি না। গল্পটি হয়েছে কি না। যখন সে বলে, হয়েছে, তখন আমি জানি, হয়েছে। যখন সে বলে, হয়নি, তখন আমি জানি, হয়নি। এই যে হয়েছে বা হয়নি এর উপর আপীল নেই। কেন হয়েছে, কেন হয়নি, এই কেন আমার কাছে প্রহেলিকা। 'হওয়া'টাই সৃষ্টির শেষ রহস্য। যেমন বিশ্বসৃষ্টির তেমনি শিল্পসৃষ্টির। এ রহস্য ভেদ করা আমার সাধ্য নয়।

উপরে যে ultimate reader বা অন্তিম পাঠকের কথা বলা হলো তাকে আমি দেখতে পাইনে, দেখলেও চিনতে পারিনে। যাকে নিয়ে আমার কারবার তার নাম immediate reader বা অব্যবহিত পাঠক। সে আমার ঘরের লোক, আমার বন্ধু, আমার প্রকাশক, আমার সম্পাদক, আমার দেশের পুলিস, আমার দেশের সমাজ, আমার দেশের জনগণ। এদের প্রত্যাশার তালিকাটি ছোট নয়।

এদের ফরমাশ শুনতে শুনতে কান ঝালাপালা। এদের খুশি করতে না পারি ক্ষুণ্ণ করতে পারিনে। ক্ষুণ্ণ যদি বা করি নেহাত অনিচ্ছাসত্ত্বে করি। কিন্তু এদের প্রত্যাশা পূরণ করতে গিয়ে যেন চূড়ান্ত পাঠকের অস্তিত্ব ভুলে না যাই। তেত্রিশ কোটি দেবতাকে প্রণাম করতে করতে একমাত্র দেবতার অস্তিত্ব ভুলে যাওয়ার মতো। ভুলে গেলে লক্ষ্যভ্রষ্ট হই।

সে অতি দুর্লভ লেখক যে অব্যবহিত ও অন্তিম উভয়ের প্রত্যাশা পূরণ করে উভয়ের স্বীকৃতি পায়। অধিকাংশই অব্যবহিত নিয়ে ব্যাপৃত। অল্পাংশ অব্যবহিত ছেড়ে অন্তিম নিয়ে নিবিষ্ট। ক্বচিৎ এক আধ জনকে দেখা যায় যাদের এক চোখ অব্যবহিতের দিকে আরেক চোখ অন্তিমের উপরে।

## সাহিত্যিকের দায়িত্ব

এতক্ষণ পাঠকের প্রত্যাশার কথা বলা হলো। প্রকৃতিরও কি কিছু প্রত্যাশা নেই? এই যে পৃথিবীতে এত সৌন্দর্য আছে, কে এসব দেখবে, আমি যদি না দেখি? কে দেখাবে আমি যদি না দেখাই? এত প্রেম আছে, কে অনুভব করবে আমি যদি না করি? কে অনুভব করাবে আমি যদি না করাই? এত মাধুরী আছে, কে আস্বাদন করবে আমি যদি না করি? কে আস্বাদন করাবে আমি যদি না করাই? এত আনন্দ আছে, কে উপলব্ধি করবে আমি যদি না করি? কে উপলব্ধি করাবে আমি যদি না করাই?

আর বাড়িয়ে কী হবে? আছে প্রকৃতিরও প্রত্যাশা। তেমনি ইতিহাসের বা নিয়তির। কী একটা অমোঘ নিয়ম কাজ করে যাচ্ছে চুপি চুপি তলে তলে। পাঁচ দশ বছর তার কাছে কিছু নয়। শতাব্দীও সামান্য কাল। মানুষ এই নিয়ম মানতেও পারে, না মানতেও পারে, মানা না মানার স্বাধীনতা তাকে দেওয়া হয়েছে। দেওয়া হয়েছে বলেই তো ট্র্যাজেডী বা তামাশা। অথচ কীই বা তার স্বাধীনতা, কতটুকুই বা স্বাধীনতা! কিন্তু যে কাণ্ডটা ঘটছে মানুষের জীবনে কেই বা সেটা লক্ষ্য করবে আমি যদি না করি? কেই বা লক্ষ্য করাবে আমি যদি না করাই।

তেমনি আছে ঈশ্বরেরও প্রত্যাশা। ঈশ্বর না বলে বিধাতা, বিধাতা না বলে স্রষ্টা, স্রষ্টা না বলে আদি কারণ, যে নামেই ডাকো না কেন গোলাপ তেমনি সুগন্ধ দেয়। তর্কবুদ্ধি উড়িয়ে দিতে পারে, কিন্তু জীবনে অন্তত একটিবার যার অন্তর উদ্ভাসিত হয়েছে সে তো পারে না উড়িয়ে দিতে। আর যে নিত্য ভালোবাসা পাচ্ছে সে কি জানে না এ প্রেম কোন উৎস থেকে উৎসারিত হচ্ছে? হাঁ, ঈশ্বরেরও প্রত্যাশা আছে। তাঁর লীলা কে চাক্ষুষ করবে আমি যদি ধ্যান-নেত্রে চাক্ষুষ না করি? কে চাক্ষুষ করাবে আমি যদি না করাই?

থাক। যথেষ্ট হয়েছে। যা বলতে চাই তা এই যে লেখকের কাছে প্রত্যাশা কেবল পাঠকের নয়, প্রকৃতির, ইতিহাসের বা নিয়তির, ঈশ্বরের বা অন্তরাত্মার। সব ছাপিয়ে তার নিজেরও একটা প্রত্যাশা রয়েছে। কানে কানে বলছি—

অমরত্বের। এসব প্রত্যাশার দ্বারাই লেখকের দায়িত্বের পরিমাপ হয়। যার কাছে প্রত্যাশা যত বৃহৎ তার দায়িত্ব তত বৃহৎ। সে ঐ দায়িত্বের যোগ্য কি না সে কথা স্বতন্ত্র। কিন্তু আছে একটা দায়িত্ব। সেটা প্রত্যাশার দ্বারা নির্ণয় করতে হয়। যার কাছে কারুর কোনো প্রত্যাশা নেই তার দায়িত্ব বলতে কিছু নেই। সে দায়িত্বহীনভাবে যা খুশি লিখে যেতে পারে, যতক্ষণ না দেশের আইন বা জনমত বাধা দেয়। বাধা দেওয়া উচিত কিনা সে কথাও স্বতন্ত্র। কিন্তু দায়িত্বহীনের পক্ষ সমর্থন করবে এমন দায়িত্বহীনই বা ক'জন আছে?

লেখক খোঁজ রাখবে তার কাছে কার কী প্রত্যাশা, তার নিজেরই বা প্রত্যাশা কীরূপ। অল্প বয়সে প্রত্যাশাবোধ থাকে না, যা লিখতে ইচ্ছা করে তাই লেখা যায়। লেখক তখন নতুন একটা শক্তি আবিষ্কার করেছে। লিখনশক্তি। আমার ছোট মেয়ের ছড়া বানানোর মতো। মুখে মুখে বানিয়ে যায় কিছু না ভেবে-চিন্তে। একটা না একটা উতরে যায়। ধীরে ধীরে প্রত্যাশাবোধ জাগবে। তখন আসবে দায়িত্ববোধ। তবে সেই দায়িত্ববোধ যেন স্বতঃস্ফূর্তি হরণ না করে। সব সময় দায়িত্ব সচেতন হলে লিখতে সাহস হয় না। লেখা আপনি বন্ধ হয়ে যায়। কেউ যে বাধা দেয় তা নয়। অবাধ স্বাধীনতা পেয়েও লেখক সৃষ্টি করতে পারে না, কারণ তার দায়িত্ব সচেতনতা তার স্বতঃস্ফূর্তিকে আড়ষ্ট করে। তার চেয়ে বরং দায়িত্বহীন হওয়া ভালো। তবু তো দু'চারটে লেখা উতরে যায়।

## সঙ্কটকালের দায়িত্ব

আমার বন্ধুকে আমি কলম ধরাতে পারছিনে। ছ'মাস বা ন'মাস অন্তর তাঁকে তাগিদ দিই। প্রত্যেক বারই একটা না একটা অজুহাত। লিখব যে লেখার ভাষা কী রকম হবে, শৈলী কেমনতর হবে? আঙ্গিকের প্রশ্ন আছে। হাঁ, এগুলোও লেখকের দায়িত্বের মধ্যে পড়ে। যার দায়িত্ববোধ আছে সে যেমন তেমন করে লেখে না। কেমন করে লিখব এ জিজ্ঞাসা তাকে অহরহ জ্বালায়। কিছুকাল থেকে আমাকেও জ্বালাচ্ছে। একখানা বই আরেকখানা বইয়ের মতো হবে না, এটা আমার কাছে স্বতঃসিদ্ধ। অন্যের কাছে নয়। এই স্বতঃসিদ্ধ আমাকে দু'লাইন লিখতে দেয় না। লিখলেই আমার ঘরোয়া আইনে বাধে, আমার ব্যক্তিগত জনমত বিরূপ হয়। আমার এই গৃহযুদ্ধ বা জনযুদ্ধ আমার কাছে একান্ত সীরিয়াস। অন্যের কাছে হাস্যকর। কেন লিখিনে, কেন এত কম লিখি, কাকে বোঝাব, কেই বা বুঝবে! কিন্তু এটাও দায়িত্বের অন্তর্গত। দায়িত্বহীন হলে এসব প্রশ্ন উঠতেই দেওয়া যেত না। উত্তর দেওয়া তো দূরের কথা।

লেখকের দায়িত্ব নানা দিক থেকে অতি গুরুতর ব্যাপার। দু'হাজার বছর আগেও এ রকম ছিল। দু'হাজার বছর পরেও এ রকম থাকবে। এটা সর্বকালীন দায়িত্ব। কিন্তু এ ছাড়া আর একটি দায়িত্ব থাকতে পারে। সেটা সঙ্কটকালীন দায়িত্ব। সে যে দেশে বাস করছে, যে জগতে বাস করছে, যে যুগে বাস করছে

তাদের যদি কোনো বিশেষ প্রত্যাশা থাকে তবে সেই বিশেষ প্রত্যাশা থেকে ওঠে বিশেষ দায়িত্বের প্রশ্ন। কিন্তু বিশেষ দায়িত্ব যদি সমস্ত মনোযোগ কেড়ে নেয়, যদি সাধারণ দায়িত্বের জন্যে লেশমাত্র স্থান ছেড়ে না দেয় তা হলে সংকটকালীন দায়িত্বের সঙ্গে সর্বকালীন দায়িত্বের বিরোধ বাধে। তাতে যদি সর্বকালীন দায়িত্বের হার হয় তা হলে লেখকের পক্ষে তার চেয়ে বড় পরাজয় আর নেই। পরাজয়বোধ একদিন তীব্র অনুশোচনা আনে। কিন্তু হারিয়ে ফেলার সুযোগ দ্বিতীয়বার আসে না।

সংকটকাল দু'চার বছর স্থায়ী হলে তবু কথা ছিল। কিন্তু যেখানে সংকটের শেষ দেখা যায় না, যেখানে সংকটের স্থায়িত্ব অনির্দিষ্ট কাল, হয়তো পঞ্চাশ বছর, সেখানে লেখক কার প্রত্যাশা পূরণ করবে? সংকটকালের প্রত্যাশা না সর্ব-কালের প্রত্যাশা? কার প্রতি তার প্রথম দায়িত্ব? সংকটকালের প্রতি না সর্ব-কালের প্রতি?

লেখকের হয়েছে উভয়সংকট। সে কি শ্যাম রাখবে না কুল রাখবে? শ্যাম রাখলে কুল থাকে না। সংকটকালের জন্যে লিখলে সর্বকালের জন্যে সৃষ্টি করা হয় না, সর্বকালের জন্যে সৃষ্টি করলে সংকটকালের জন্যে লেখনী চালনা হয় না। দৈবাৎ এক আধ জন হয়তো শ্যামও রাখে কুলও রাখে, এক হাতে লেখে সংকটকালের জন্যে আরেক হাতে সর্বকালের জন্যে। একই রচনা হয়তো উভয় কালের জন্যে। কিন্তু এই এক আধ জন তো সাধারণ লেখক নয়। সাধারণ লেখকের দায়িত্ব নির্দেশ করতে হলে নির্দেশনামাটা কী রকম হলে ভালো হয় বলছি।—তুমি যদি সর্বকালের জন্যে লিখতে চাও তবে সংকটকালের জন্যে না লিখলেও চলে। তেমন কোনো দায়িত্বভার তোমার স্কন্ধে চাপবে না। পক্ষান্তরে তুমি যদি সংকটকালের জন্যে লিখতে চাও তবে সর্বকালের জন্যে লেখার আশা ছেড়ে দাও। সে দায়িত্ব তোমার উপর নেই।

নির্বন্ধটা লেখকদের নিজেদের হলে কারুর কোনো ক্ষোভ থাকে না। কিন্তু প্রজাপতির নির্বন্ধের মতো প্রজাপুঞ্জের পতির নির্বন্ধ লেখকদের স্বয়ংবরের অধিকার অস্বীকার করছে বা খর্ব করছে। এ এক নতুন উপদ্রব। আগেকার দিনে ছিল নিষেধ। এটা লিখতে নেই, ওটা লিখতে নেই, লিখলে বই বাজেয়াপ্ত হবে, লেখকের সাজা হবে। এখনকার দিনে এসেছে বিধি। এটা লিখতে হবে, ওটা লিখতে হবে, না লিখলে কর্তারা বিরক্ত বা বিরূপ হবেন। হয়তো রুটি মারা যাবে। নয়তো এমন কোনো কাজে লাগিয়ে দেওয়া হবে যাতে লেখকের দফা রফা। কিংবা বই লেখা হলেও ছাপতে দেওয়া হবে না, যতক্ষণ না কর্তার ইচ্ছায় কর্ম হচ্ছে।

# বাক্ স্বাধীনতা

ইংরেজী ও ফরাসী সাহিত্যের অসাধারণ উন্নতির মূলে রয়েছে বাক্ স্বাধীনতা। এর জন্যে তারা চির দিন সজাগ। স্বাধীনতার মূল্য চির সজাগ থাকা।

আর সব কিছু আছে, বাক্ স্বাধীনতা নেই, এমন যদি হতো তা হলে আর সব কিছু কোনো কাজে লাগত না, কেউ কাজে লাগাতে সাহস পেত না, কেউ লিখত না, কেউ ছাপত না, কেউ কিনত না, কেউ পড়ত না। মাটির তলায় লুকিয়ে থেকে আর যাই হোক সাহিত্যসৃষ্টি হয় না। হলে সেটা ব্যতিক্রম। বরং কারাগারে থেকে সাহিত্যসৃষ্টি হয়।

আবহমান কাল ইংরেজরা ফরাসীরা বাক্ স্বাধীনতার জন্যে আন্দোলন চালিয়ে এসেছে। ত্যাগ স্বীকার করেছে। আমেরিকায় তো প্রথম থেকেই এ অধিকার স্বীকৃত হয়েছে। যখনি এ অধিকার বিপন্ন হয়েছে তখনি সাহিত্যিকরা নিজেদের বাদ-বিসম্বাদ ভুলে একসঙ্গে আন্দোলন করেছে। "তোমার সঙ্গে আমার মত একটুও মেলে না, তা হলেও তোমার মত প্রকাশের স্বাধীনতার জন্যে আমিও প্রাণপণ লড়াই করব।"

দ্বিতীয় মহাযুদ্ধের একটা ইসু ছিল বাক্ স্বাধীনতা। তৃতীয় মহাযুদ্ধের ইসু তৈরি করার সময় বাক্ স্বাধীনতার উপর জোর দেওয়া হচ্ছে।

স্বাধীনতা যে কেবল লেখকের পক্ষেই জীবনমরণের প্রশ্ন তাই নয়, পাঠকের পক্ষেও তাই। লেখকের থাকবে বলবার স্বাধীনতা, লেখবার স্বাধীনতা, পাঠকের থাকবে শোনবার স্বাধীনতা, পড়বার স্বাধীনতা। পাঠককে যদি হুকুম করা হয়, তুমি এই এই কথা শুনবে, এই এই কথা শুনবে না, এই এই লেখা পড়বে, এই এই লেখা পড়বে না, তা হলে ধরে নেওয়া হয় যে পাঠক স্বাধীন নয়, সাবালক নয়। লেখক যা লিখতে চায় তাকে তা লিখতে না দেওয়ার অর্থ পাঠক যা পড়তে চায় তাকে তা পড়তে না দেওয়া। লেখক যা লিখতে চায় না তাকে তা লিখতে বাধ্য করার অর্থ পাঠক যা পড়তে চায় না তাকে তা পড়তে বাধ্য করা। বিভিন্ন যুগে বিভিন্ন রাষ্ট্র লেখকের উপর জোরজুলুম করেছে, সেটা প্রকারান্তরে পাঠকের উপর জোরজুলুম, আখেরে সাহিত্যের উপর জোরজুলুম। শুধু যে রাষ্ট্র এ কাজ করেছে তা নয়, ধর্মসঙ্ঘও করেছে। মানুষকে জ্যান্ত পুড়িয়েছে, সাহিত্যকে ভস্মসাৎ করেছে। যেখানে আইন বা ধর্ম বাধা দিতে পারছে না সেখানে রক্ষণশীলরা নানাভাবে বাধা দিয়েছে, প্রকাশকের উপর চাপ দিয়েছে, বিক্রেতার উপর চাপ দিয়েছে, ক্রেতার উপর চাপ দিয়েছে।

তবে কোনো কালেই রাষ্ট্র বা সঙ্ঘ বা রক্ষণশীল সমাজ লেখকদের দিয়ে তাদের ইচ্ছার বিরুদ্ধে বই কাগজ লেখাতে পারেনি, এ কালে যেমন লেখাচ্ছে। "Thou shalt not" যথেষ্ট খারাপ। তার চাইতেও খারাপ "Thou shalt"। রুজি বা চাকরি যাবার ভয়ে কত সাংবাদিক প্রত্যহ এই দুই অনুশাসন মানতে বাধ্য হচ্ছেন। যা বিশ্বাস করেন তা লিখতে পারছেন না, যা বিশ্বাস করেন না তাই লিখছেন। ইংলণ্ডে আমেরিকায় ভারতবর্ষে যখন এই চলেছে তখন রুশ দেশে বা চীন দেশে চলবে এতে আশ্চর্যের কী আছে!

'মা ব্রূয়াৎ সত্যমপ্রিয়ম্' একপ্রকার গা-সওয়া হয়ে গেছে। কিন্তু এই 'অনৃতং ব্রূয়াৎ' এখনো সহ্য হয় না। সইতে সইতে এটাও সয়ে যাবে। কিন্তু সওয়াটা কি ভালো? পাঠকের সঙ্গে সত্যরক্ষার দায় নেই কি?

## বাক্যের ব্যবহার অপব্যবহার অব্যবহার

পাঠকের সঙ্গে সত্যরক্ষা করতে হবে। সাংবাদিকরা এটা বিস্মৃত হতে পারেন, প্রচারকরা এটা ভুলে যেতে পারেন, কিন্তু সাহিত্যিকদের মনে রাখতে হবে, কারণ সাহিত্যিকদের কারবার দু'দিনের পাঠকের সঙ্গে নয়, নিত্যকালের পাঠকের সঙ্গে। এক দেশের বা এক শ্রেণীর পাঠকের সঙ্গে নয়, সব দেশের ও সব শ্রেণীর পাঠকের সঙ্গে।

জেনেশুনে মিথ্যা বললে বা সত্য গোপন করলে এক দিন না এক দিন এক দেশে না এক দেশে তা ধরা পড়বেই। সাহিত্যিক নিজের হাতে নিজের কলম দিয়ে যে দলিলটি বানিয়ে রেখে যাচ্ছেন সেটি যদি জাল দলিল বা ঝুটা দলিল হয় তবে তো তিনি নিজের হাতে নিজের বিরুদ্ধে প্রমাণ তৈরি করে রেখে যাচ্ছেন।

সাংবাদিক বা প্রচারক ক্ষণজীবী। তিনি নিজেই জানেন তাঁর আয়ু ক্ষীণ। কিন্তু সাহিত্যিক হচ্ছেন চিরযুবা ও চিরজীবী। শতাব্দী তাঁর কাছে কিছু নয়। হাজার বছরও অল্পকাল। তাঁর নাম যখন লুপ্ত হয়ে যায় তাঁর বাক্য তখনো অক্ষয় থাকে।

এত বড় ভাগ্য যাঁর জন্য নির্দিষ্ট হয়েছে, এত বড় ক্ষমতা যাঁকে দেওয়া হয়েছে তিনি যদি সত্য রক্ষা না করেন তবে তিনিই বিড়ম্বিত হলেন। রাষ্ট্রের কী আসে যায়! অনুশাসকদের কী আসে যায়!

দুটি অলিখিত নিয়ম জগতের সর্বত্র কাজ করছে। যাকে ক্ষমতা দেওয়া হয়েছে সে যদি ক্ষমতার অপব্যবহার করে তবে তার ক্ষমতা কেড়ে নেওয়া হয়। ভগবান কেড়ে নেন, প্রকৃতি কেড়ে নেয়। কেড়ে নেয় ইতিহাস, কেড়ে নেয় নিয়তি। যাকে ক্ষমতা দেওয়া হয়েছে সে যদি ক্ষমতার ব্যবহার আদৌ না করে তা হলেও তার ক্ষমতা আপনি চলে যায়। যেমন হাত পা ব্যবহার না করলে হাত পা অসাড় হয়ে যায়, অব্যবহার্য হয়ে যায়।

অপব্যবহার ও অব্যবহার দুটোকেই এড়াতে হবে। যাকে যে ক্ষমতা দেওয়া হয়েছে তাকে তার সদ্ব্যবহার করতে হবে। সদ্ব্যবহারটাই বিরল। সাধারণত যা দেখা যায় তা অব্যবহার বা অপব্যবহার। এ দুটোর মধ্যে যদি বেছে নিতে হয় তবে অব্যবহারই মন্দের ভালো। আমি বরং লেখা বন্ধ করে দেব, সাহিত্যের কাজ ছেড়ে দিয়ে আর কিছু করব তবু বাক্যের অপব্যবহার করব না, পাঠকের সঙ্গে সত্যভঙ্গ করব না।

আইনস্টাইন সেদিন বলেছেন আজকের জগতে বৈজ্ঞানিকদের দিয়ে যেসব কাজ করিয়ে নেওয়া হচ্ছে, তাঁদের সঙ্গে যে ব্যবহার করা হচ্ছে তা দেখে তাঁর মনে

হচ্ছে তিনি বৈজ্ঞানিক না হয়ে মিস্ত্রি হলে ভালো করতেন। আমিও অনেক সময় ভাবি যে লেখকের উপর জোরজুলুম মেনে নেওয়ার চেয়ে লেখা ছেড়ে দিয়ে গোরু চরানো ভালো। ধেনু চরানোর সঙ্গে সঙ্গে বেণু বাজানোও চলবে। বেণু শুনে কে জানে কোন গোপিনীর মন ভুলবে। আইনস্টাইন মিস্ত্রি হতে চান হতে পারেন, আমি কিন্তু মনে মনে ঠিক করে রেখেছি ব্রজের গোপবালক হব।

## বাক্যের মূল্য

প্রচারভয়ে যখন পুঁথি পোড়ানো বা পুঁথি বাজেয়াপ্ত করা হয় কিংবা প্রচারের জন্যে যখন পুঁথি লেখানো হয় তখন এই কথাটাই প্রকারান্তরে স্বীকার করা হয় যে বাক্যের মূল্য অসীম। তাই যদি না হতো তবে কোটি কোটি টাকা প্রোপা-গান্ডার খাতে খরচ করা হতো কেন যুদ্ধের সময় সব দেশে? শান্তির সময় কোনো কোনো দেশে? কিংবা এত লেখকের এত বই নিষিদ্ধ হতো কেন ক্যাথলিক ধর্মসঙ্ঘের দপ্তরে? বিভিন্ন রাষ্ট্রের দপ্তরে?

বাক্যের মূল্য অসীম। কোহিনূর হীরকের চেয়েও বেশী। কাচের দামে কাঞ্চন বিকিয়ে যায়। লেখার জন্যে লেখক যা পায় তা সাধারণত অকিঞ্চিৎকর। লেখক বঞ্চিত হয়, কিন্তু পাঠককে বঞ্চিত করে না, বঞ্চনা করে না। বঞ্চনা করলে হয়তো কাঞ্চনের দামে কাচ বিকোত। কিন্তু কাচ কিনে পাঠক করত কী? ভেঙে ফেলত। ফেলে দিত।

লেখক যদি নিজের লেখার মূল্য নিজে না দেয়, বাক্যের অপব্যবহার করে তা হলে পাঠক সে লেখা একবার পড়ে, দু'বার পড়ে না। যা পড়ে তা মনে রাখে না। আর যদি আদৌ না লেখে, কিংবা লিখলেও বাক্যের ব্যবহার না জানে তা হলে তো সে লেখকই নয়।

বাক্যের শক্তি অসীম। আণবিক শক্তির চেয়েও বেশী। বাক্য নিজেই কর্ম বা য়্যাকশন। আমি যদি আর কিছু না করি, শুধু বাক্য রচনা করি, বাক্যের সদ্ব্যবহার করি সেই বাক্যই হাজার হাজার লোককে মারতে পারে বাঁচাতে পারে কাঁদাতে পারে হাসাতে পারে ভাবাতে পারে ভাবনা থেকে মুক্তি দিতে পারে। বাক্য হচ্ছে বীজ। এক একটি বীজ থেকে এক একটা অরণ্যের উৎপত্তি হতে পারে।

বাক্যের ভিতর ডাইনামাইট পোরা। কত কী যে গুঁড়িয়ে দিতে পারে টলিয়ে দিতে পারে তার অন্তর্নিহিত তাপ লেখক নিজে তা দেখে যেতে পারে না। যারা থাকে তারা দেখে। এ কালের ঋষিবাক্য থেকে ফরাসী বিপ্লব ঘটেছে, রুশ বিপ্লব ঘটেছে। এসেছে আমেরিকার স্বাধীনতা, ভারতের স্বাধীনতা। গেছে নিগ্রো দাসত্ব, যাচ্ছে নারীর দাসীত্ব।

এক্ষেত্রেও সদ্ব্যবহার অপব্যবহারের প্রশ্ন আছে। প্রথম বিশ্বযুদ্ধের মূলে কাজ করছিল আর এক প্রকার ঋষিবাক্য। ঋষিটি দুর্বাসা। তাঁর নাম নীট্শে। হিটলার তাঁর মানসসন্তান। সুতরাং দ্বিতীয় বিশ্বযুদ্ধের মূলেও তিনি

সক্রিয়। তেমন কোনো শক্তিশালী দুর্বাসার দুর্বাক্য না থাকায় তৃতীয় বিশ্বযুদ্ধ নাও বাধতে পারে। প্রচারক শ্রেণীর লোক ঋষি নয়। তাদের দুর্বাক্য ঋষির দুর্বাক্য নয়। তাদের বাক্যের অপক্ষমতাও সেইজন্যে অসীম নয়।

## বাক্যের সাধনা

সাহিত্যিকের নিজের কাজ হচ্ছে এক মনে সত্যের ও সৌন্দর্যের অন্বেষণ। রিয়ালিটিকে জানতে হবে, ধরতে হবে। সে রিয়ালিটি কেবল সত্য নয়, তা সুন্দর। চলতি ধারণায় নয়, আরো গভীর অর্থে। যারা উপরে উপরে ভাসে তারা এর তল পাবে না।

এটা কেবল সাহিত্যিকের নয়, চিত্রকরেরও সাধনা, সঙ্গীত-শিল্পীরও সাধনা। শিল্পী মাত্রেরই সাধনা। কিন্তু সঙ্গীতকারের যেমন সুর, চিত্রকরের যেমন রেখা, সাহিত্যিকের তেমনি বাক্য বা word, সত্যকে সৌন্দর্যকে বাক্য দিয়ে ব্যক্ত করতে হবে। নইলে তা অব্যক্ত রয়ে যাবে। কাব্য হবে না, সাহিত্য হবে না।

সুতরাং অন্বেষণের সঙ্গে সঙ্গে সৃষ্টিও চাই। যে শুধু অন্বেষণই করে গেল সৃষ্টি করে গেল না সে তার অর্ধেক কাজ বাকী রেখে গেল। সে কাজ এমন কাজ যা আর কেউ সারা করতে পারবে না। এ তো বাড়ি তৈরি নয় যে আমি ভিত গেঁথে গেলুম, তুমি দেয়াল তুললে ছাদ পেটাই করলে। এর আগাগোড়া সমস্তটাই একজনের কাজ। আমিই অন্বেষণ করলুম, অন্বিষ্টকে অন্তরে পেলুম, অন্বিষ্টকে নিত্যকালের পাঠকের জন্যে বাক্য দিয়ে ব্যক্ত করে গেলুম। এই ব্যক্ত করাও ধরে রাখা। এ না হলে ঠিকমতো ধরা যায় না। যা ব্যক্ত হয় না তা পালিয়ে যায়।

ব্যক্ত করার মতো কঠিন কাজ অল্পই আছে। বাক্য ভাঙাগড়া যত কঠিন, রাজ্য ভাঙাগড়াও তত কঠিন নয়। বাক্যের সাধনা যারা করে তারা রাজ্যের সাধনার চেয়ে দুরূহ কর্মে নিযুক্ত। আমাদের এই রাজনীতিপ্রধান যুগে একথা সহজে কেউ মানবে না। কিন্তু মানুষের ইতিহাস তো এই যুগেই শেষ হয়ে যাচ্ছে না, অবশ্য হাইড্রোজেন বোমা যদি হঠাৎ একদিন খতম করে না দেয়। রাজনীতির আবর্তে পড়ে সাহিত্যিকরা যদি লক্ষ্যভ্রষ্ট হয় তা হলে একদা বাধ্য হয়ে মানুষকে স্বীকার করতে হবে যে বাক্য না থাকলে রাজ্য সম্পদ অসার।

তা বলে বাক্সর্বস্ব হওয়াও সাধনা নয়। কাকে বাক্য দিচ্ছি তার সঙ্গে সম্বন্ধ রাখা চাই। বাক্য দিচ্ছি সত্যকে, সৌন্দর্যকে। যে সত্য, যে সৌন্দর্য আমারই অন্বেষণের দ্বারা লভ্য। অপরের নয়। চেখভ কিছুদিন টলস্টয়পন্থী হয়েছিলেন। ও পথ ছেড়ে দিলেন। টলস্টয়ের সত্য টলস্টয় ব্যক্ত করবেন। চেখভের সত্য চেখভ ব্যক্ত করবেন। তেমনি রবীন্দ্রনাথের সত্য রবীন্দ্রনাথ, আমাদের সত্য আমরা। সাহিত্যে অনুকরণ বা অনুসরণের স্থান নেই।

## সঙ্কট কবে শেষ হবে ঃ জীবনে

সঙ্কট কবে শেষ হবে? জীবনে যে সঙ্কট এসেছে তার অবসান হবে সেই দিন যে দিন মানুষ বাঁচতে শিখবে। এতদিন তাকে মরতে শেখানো হয়েছে। বলা হয়েছে দেশের জন্যে মরতে, জাতির জন্যে মরতে, স্বাধীনতার জন্যে মরতে, গণতন্ত্রের জন্যে মরতে, সাম্যবাদের জন্যে মরতে। মরবে যে সে কি অমনি মরবে? সে মেরে মরবে। মরতে বলার অর্থ দাঁড়ায় মারতে বলা। মরতে শেখানো মানে মারতে শেখানো। গান্ধীজী এর ব্যতিক্রম।

একদিন মানুষ বাঁচতে শিখবে। বাঁচতে শেখার অর্থ বাঁচাতে শেখা। যে বাঁচায় সেই বাঁচে। বাঁচতে শিখবে তারাই যারা বাঁচাতেও শিখবে। এ শিক্ষা মিলিটারি ট্রেনিংয়ের মতো কঠিন। বোধ হয় আরো কঠিন। এর জন্যে কোনো দেশেই এক পয়সা খরচ করা হয় না, কোথাও এর জন্যে ব্যবস্থা নেই। অথচ মানুষ মারার জন্যে কী খরচটাই না হচ্ছে। ব্যবস্থাও কত রকম। কে বলবে মানুষ বাঁচতে চায়!

মোড় একদিন ঘুরে যাবেই। এভাবে চিরকাল চলতে পারে না। চললে মানুষ জাতটাই ডাইনোসরের মতো বিলুপ্ত হয়ে যাবে। পৃথিবীও হাঁফ ছেড়ে বাঁচবে। এদের জ্বালায় পৃথিবীও তো কম বিপন্ন নয়। কোনোদিন হয়তো radioactive হয়ে নিরস্তপাদপ নিরস্তত‍ৃণ নিরস্তপ্রাণী নিরস্তপানীয় হবে। মানুষ কেবল মানুষের নয়, জীবজগতের আতঙ্ক হয়ে উঠেছে। প্রকৃতি কখনো এতটা সহ্য করবে না। জীবজগতের বিবর্তন তার অভীষ্ট। বিনষ্টি নয়। তার আগে মানুষের চৈতন্য উদ্রেক করবে।

মানুষ বাঁচতে শিখবে। বাঁচাতে শিখবে। বাঁচবে ও বাঁচাবে কিসের জন্যে? কী কী তার কাম্য? অন্নবসন আশ্রয়কে জীবনের কাম্য বলা যায় না, বলা যেতে পারে কাম্যলাভের সহায়। কাম্য যার স্থির হয়নি কাম্যলাভের সহায় নিয়ে সে কী করবে? সুতরাং প্রথমে স্থির করতে হবে কাম্য কী কী। প্রেমহীন জীবন বহন করা যায় না, কুবেরের ঐশ্বর্য নিয়েও। মুক্তিহীন জীবন বহন করা যায় না, রুদ্রের ক্ষমতা নিয়েও। ন্যায়হীন জীবন বহন করা যায় না, ইন্দ্রের সম্ভোগ সত্ত্বেও। আনন্দহীন জীবন বহন করা যায় না, বিশ্বকর্মার যন্ত্রনৈপুণ্য সত্ত্বেও। সত্যহীন কল্যাণহীন সৌন্দর্যহীন জীবন বহন করা যায় না, ভূষণ্ডীর পরমায়ু সত্ত্বেও।

কাম্য যা তা প্রথমে স্থির করো। কাম্যলাভের উপায় যা তাকে দিন দিন শুদ্ধ করো। যেখানে সত্যই কাম্য সেখানে মিথ্যা কখনো উপায় হতে পারে না। যেখানে কল্যাণই কাম্য সেখানে হিংসা কখনো উপায় হতে পারে না। সেখানে সৌন্দর্যই কাম্য সেখানে বীভৎসতা কখনো উপায় হতে পারে না। যেখানে ন্যায়ই কাম্য সেখানে অন্যায় কখনো উপায় হতে পারে না। যেখানে প্রেমই কাম্য সেখানে ঘৃণা কখনো উপায় হতে পারে না। যেখানে মুক্তিই কাম্য সেখানে আজ্ঞাতন্ত্র কখনো উপায় হতে পারে না। যেখানে আনন্দই কাম্য সেখানে নিষ্ঠুরতা কখনো উপায় হতে পারে না।

মানুষকে কাম্য সম্বন্ধে মনঃস্থির করতে হবে। উপায় সম্বন্ধেও মনঃস্থির করা চাই। তখন তার জীবন থেকে সঙ্কটের ছায়া সরে যাবে।

## সঙ্কট কবে শেষ হবে ঃ সাহিত্যে

আর সাহিত্য থেকে? সাহিত্য সব সময় জীবনের অনুসরণ করে না। কখনো কখনো জীবনের আগে আগে চলে। ইচ্ছা করলে সাহিত্য জীবনের জন্যে অপেক্ষা না করে রাহুমুক্ত হতে পারে। তারপর জীবন রাহুমুক্ত হবে।

সাহিত্যে যে সঙ্কট এসেছে তা আরো আগে সরে যেতে পারে যদি লেখকরা ভাবতে শেখেন যে, তাঁদের সামনে নিরবধি কাল ও বিপুলা পৃথ্বী পড়ে রয়েছে। বিধাতা যাঁদের হাতে সৃষ্টি করার ক্ষমতা দিয়েছেন, যাঁরা স্রষ্টা, তাঁরা মাটিতে পা রাখলেও আকাশের নাগরিক। আকাশের আলোর মতো তারা ঝড়ঝাপটার ঊর্ধ্বে। জীবনে তাঁরা আর দশজন মানুষের মতো সংকটের অবসানের জন্যে অপেক্ষা করতে বাধ্য। সে অপেক্ষা হয়তো তাঁদের জীবিতকালে সমাপ্ত হবে না। কিন্তু সাহিত্যে তাঁরা অপেক্ষা করতে বাধ্য নন। ইচ্ছা করলেই তাঁরা সংকটের ঊর্ধ্বে উঠতে পারেন। যে পরিমাণে তাঁদের মন তৈরি হবে সেই পরিমাণে তাঁরা ঊর্ধ্বে উঠবেন।

এ কালের সাহিত্যিকদের পক্ষে মন তৈরি করাটাই শক্ত। মন তাঁদের বিভ্রান্ত, উদ্‌ভ্রান্ত, দিশাহারা। আর দশজন মানুষের মতো তাঁরাও তলে তলে বিশ্বাস করেন যে, সাহিত্যই সাহিত্যের উদ্দেশ্য নয়, সাহিত্য একটা উপায়মাত্র, উদ্দেশ্য হচ্ছে সামাজিক পরিবর্তন বা কল্যাণ। 'সমাজ' এবং 'কল্যাণ' এই দুটি সত্তা তাঁদের দুই কাঁধে ভর করেছে। কিছুতেই নামছে না। ভারাক্রান্ত মন নিয়ে তাঁরা ঊর্ধ্বে উঠতে পারছেন না। সাহিত্য যতদিন উপায়স্থানীয় হবে, উদ্দেশ্য-স্থানীয় না হবে, ততদিন মনের ভার নামবে না।

তা বলে অসামাজিক বা অকল্যাণকর হওয়াও সাহিত্যের লক্ষ্য নয়। সাহিত্যের লক্ষ্য হচ্ছে সাহিত্য হওয়া। শুধুমাত্র 'হওয়া'। সৎ বা অসৎ, সামাজিক বা অসামাজিক কোনো রকম বিশেষণ তার পূর্বে বসবে না। 'হওয়া'ই তার লক্ষ্য। 'হয়ে'ই তার লক্ষ্যভেদ। ঈশ্বরের সৃষ্টির মতো মানুষের সৃষ্টিও আপনি আপনার উদ্দেশ্য। সমাজবাদী বা কল্যাণবাদীরা এটা স্বীকার করতে অনিচ্ছুক, কিন্তু রস পেলেই যারা খুশি হয় তাদের কাছেই আমাদের রসের নিবেদন।

## আমরা তা হলে কী করব

আমরা তা হলে কী করব?

প্রথমত বাঁচব। দ্বিতীয়ত, লিখব। বাঁচা আজকের দিনে দুর্ঘট। কেন দুর্ঘট সকলেই জানে। তবে এটাও জেনে রাখা ভালো যে, বাঁচানোর কথা না ভাবলে

শুধু বাঁচার কথা ভেবে আমরা বাঁচব না। আমি বাঁচব, আমি বাঁচব, ভাবতে ভাবতে মানুষ পাগল হয়ে যাবে, তবু আর কাউকে বাঁচাবে না, বাঁচাবার কথা ভাববে না, এই যদি হয়ে থাকে মানবপ্রকৃতি তবে আমরা কোন মন্ত্রবলে বাঁচব! আমার বিশ্বাস এটা মানবপ্রকৃতি নয়। যে বাঁচায় সেই বাঁচে। সবাইকে বাঁচাব, সেই সঙ্গে আমরাও বাঁচব।

তারপর লেখা। লেখাও আজকের দিনে দুর্ঘট। সময় পাওয়া যায় না। সময় পেলেও শক্তি পাওয়া যায় না। প্রেরণা পাওয়া যায় না। নিরিবিলি পাওয়া যায় না। ব্যাঘাত অত্যন্ত বেশী। বিক্ষেপ অত্যধিক। তার উপর আমরাই আমাদের শত্রু। যেখানে একখানা বই লিখতেই সারা জীবন লেগে যাওয়া উচিত সেখানে বছরে চারখানা বই লিখছি। এর অনিবার্য পরিণাম দুধে জল মেশানো। গুঁড়ো মেশানো। দুধের স্বাদ ওতে মেটে না। ফলে অতৃপ্তি। আমাদের অর্থের প্রয়োজন না হয় মিটল, কিন্তু পাঠকদের রসের প্রয়োজন যে মিটল না। অর্থের জন্যে আর কোনো বৃত্তি খুঁজতে হবে। তাতে হয়তো লেখার ব্যাঘাত হবে, কিন্তু লেখা যেটুকু হবে সেটুকু খাঁটি হবে। সাহিত্যের বিচার পরিমাণ দিয়ে হয় না। হয় উৎকর্ষ দিয়ে।

তারপর আজকের জীবনের বিকট বীভৎস রূপ এত বেশী দেখে ও দেখিয়ে তুমি কার কী উপকার করবে? নিছক রসসৃষ্টি বা রূপসৃষ্টি হিসাবে কতটুকু এর মূল্য! কুশ্রীতা দিয়ে সাহিত্য সৃষ্টি একেই তো কঠিন, তার উপর দিন রাত ঐ নিয়ে থাকলে তুমি নিজেও তো কুশ্রী হয়ে যেতে পারো। যে লেখক ক্রমাগত কুশ্রীতার কথা ভাবে আর লেখে সে যতই বলুক যে তার পক্ষপাত নেই, যতই বোঝাক যে সে যা দেখছে তাই লিখছে, ভাবীকালের ভবী ভুলবে না।

কুৎসিতকে সমস্তক্ষণ এড়িয়ে যাওয়া অবশ্য অনুচিত। যে কোনো একটা পুরো মাপের ছবিতে কুৎসিত কিছু থাকবেই। সেটাও সৌন্দর্যের অঙ্গ। তা বলে তাকেই সৌন্দর্যের আসনে বসানো যায় না। সে সৌন্দর্য নয়। তাকে নিয়ে সৌন্দর্য। এই সূক্ষ্ম তফাতটুকু যদি স্বয়ং লেখকদের জানা না থাকে তা হলে পাঠকদের অপরাধ কী! তাঁদের পক্ষে না জানাই স্বাভাবিক।

কুৎসিতকে পাশ কাটিয়ে যাওয়া উচিত নয়, কিন্তু দিনরাত তার সংসর্গ করাও উচিত নয়। এর জন্যে তোমাকে যদি পালাতে হয় তবে পালাও। তেমন পলায়নকে পলায়নীবৃত্তি বলে না। গ্যয়টে, শেলী, রবীন্দ্রনাথ সকলেই পালিয়েছেন। নয়তো সৃষ্টি করতে পারতেন না।

তারপর ঐ যে নতুন একটা ধারণা—তুমি তোমার লেখা দিয়ে দুনিয়াটাকে বদলে দিতে শুধরে দিতে পারো, অতএব তাই তোমার করণীয়—ও ধারণা হয়তো একেবারে ভুল নয়, তবু আজকের জীবনের জটিলতা অনুধাবন করে ও ধারণায় অটল থাকা যেন ফরাসী বালক কাসাবিয়াঙ্কার মতো জ্বলন্ত জাহাজের পাটাতনে ঠায় দাঁড়িয়ে থাকা। আগে অর্জন করো তোমার কণ্ঠস্বর, তার পরে তার দ্বারা অসাধ্যসাধন করবে। যার কণ্ঠস্বর ক্ষীণ তার পক্ষে গলা ফাটানো মূঢ়তা। দুনিয়া বদলাবে না, তুমিই তোমার ফাটা গলা নিয়ে অকেজো হবে।

# সমাপনী

আমাদের লেখকরা চুপ করে বসে নেই। তাঁরা লিখে যাচ্ছেন। তাঁদের হাত দিয়ে যা হচ্ছে তা অনবদ্য না হতে পারে, কিন্তু তুচ্ছ নয়। যে সংকট মাথায় করে তাঁদের বাঁচতে হচ্ছে সে সংকট যদি না থাকত তা হলে হয়তো তাঁদের কাছে আরো মহৎ সৃষ্টি পাওয়া যেত। কিংবা এমনও হতে পারে যে, এই সংকটের ভিতর দিয়ে যেতে যেতে তাঁদের মধ্যে বহু সদ্‌গুণের বিকাশ হবে। সংকট না থাকলে সেটা হতো না।

বাংলা সাহিত্যের কথা বিশেষ করে বলছি। এ সাহিত্য ভীষণ দুর্যোগের মুখে দুর্বল দীপশিখার মতো নিবে যেতে পারত, নিবে গেলে কেউ আশ্চর্য হতো না। কিন্তু নিবে তো এ যায়নি। বরং ক্রমে সামলে নিচ্ছে। আপাতত প্রাচুর্যের লক্ষণ দেখছি। এর পরে দেখব অমৃতের সংকেত। আমি আশাবাদী। দেশ হয়তো জোড়া লাগবে না, অন্তত আমাদের জীবদ্দশায় নয়। কিন্তু সাহিত্যের ভাণ্ডার যেমন এজমালি ছিল তেমনি এজমালি রয়েছে।

পূর্ববঙ্গের সঙ্গে আমার যোগ আছে। সেখানেও কাজ হচ্ছে। সেখানকার লেখকদের মস্ত বড় পাথেয় জনগণের ভাষাপ্রেম। এ প্রেমের মর্যাদা রাখতে হবে সত্যিকারের জনসাহিত্য বা পীপ্‌ল্‌স লিটারেচার দিয়ে। পপুলার লিটারেচার তো পীপ্‌ল্‌স লিটারেচার নয়। পক্ষান্তরে অর্থনৈতিক অভাব অভিযোগ বা শ্রেণীবিদ্বেষও জনসাহিত্যের প্রকৃত উপাদান নয়। পদ্মা মেঘনা যমুনা প্রভৃতি নদীর কূলে ও বুকে যে বৃহৎ জীবন সুপ্ত রয়েছে তাকে সোনার কাটি দিয়ে জাগাতে হবে। বঙ্গোপসাগর থেকে যাত্রা শুরু করে সপ্ত সাগরে যারা জাহাজ চালায় তাদের জীবনের সন্ধান নিতে হবে। বহুদিন থেকে আমার বদ্ধমূল ধারণা সত্যিকারের জনসাহিত্য আসবে পূর্ববঙ্গের চাষী জেলে মাঝি মাল্লার জীবন থেকে। প্রকৃতির সঙ্গে মানুষের বিচিত্র সম্বন্ধ, মানুষের সঙ্গে মানুষের বিভিন্ন সম্পর্ক, নিয়তির সঙ্গে পুরুষকারের নিত্য পাশা খেলা—যে সাহিত্যে এসব নেই তা জনসাহিত্য হতে পারে না। কারণ যে জীবনে এসব নেই তা জনজীবন নয়। আমরা তার থেকে দূরে ছিলুম ও রয়েছি। কাছে যাবার কথা ভাবতে হবে।

পশ্চিমবঙ্গ দ্রুতবেগে নগরপ্রধান ও শিল্পমুখর হয়ে উঠছে। জনসাহিত্য সম্বন্ধে আমার যে ধারণা তার সঙ্গে এর মেলে না। কলকাতা শহরে বিপুল বিত্তের পাশাপাশি বিশাল দৈন্য বিরাজ করছে। বারুদের পাশাপাশি রাখলে যা হয় তাই হবে একদিন। বিস্ফোরণ। তখন জনসাহিত্যের রূপ কেমন হবে জানিনে। সুরূপ নিশ্চয় নয়। এর সমাধান আমাদের হাতে নেই। আমাদের হাতে অন্য কাজ। সে কাজ এত দরকারী, এত জরুরি ও এত গুরুত্বসম্পন্ন যে আর কোনো দিকে মন দিতে আমরা অক্ষম ও অনিচ্ছুক। সমস্ত শক্তি দিয়ে হাতের কাজ সেরে নেওয়া যাক। জানি আমাদের পরিবেশ অনুকূল নয়। তা নিয়ে অনর্থক হাহুতাশ করব না। দিতে যেটুকু পারি দিয়ে যাব। এও একদিন

জনগণের স্বীকৃতি পাবে। জনসাহিত্য হবে না যদিও।

রস সম্বন্ধে আমার ধারণা এই যে, রস হবে অনলস্রোতের মতো জ্বালাময় অথচ তৃষ্ণার জলের মতো শীতল। এমন যে রস তার স্বীকৃতি সর্বকালে ও সর্বদেশে। এ রস যদি কারো অন্তরে থাকে তবে সে এই দিয়ে যাক। এই দিয়ে যাক আর কোনো দিকে না তাকিয়ে। ধরণী তৃষ্ণার্ত।

১৯৫৫

# ভূমিকা

একদিন আমি একটা অদ্ভুত স্বপ্ন দেখি। আপনা হতে লেখা হয়ে যাচ্ছে সাদা জমির উপর কালো কালির লিখন। আগাগোড়া ইংরেজীতে। সে ইংরেজী আমার নয়। আমার ইংরেজীতে বিস্তর কাটাকুটি থাকে। সেই বিশুদ্ধ ইংরেজী আমার অবচেতন মন থেকেও আসতে পারে না। তবে কি কোথাও পড়েছি, ভুলি গেছি। না, তাও নয়। বাক্যের পর বাক্য স্রোতের মতো বয়ে চলেছে। এতদিন পরে তার পুনরুদ্ধার অসম্ভব। বছর তিন চার পরে লিখছি। মর্মটুকুই স্মরণ আছে।

"দু'শো বছর আগে স্থির হয়ে যায় মানুষের শিক্ষাব্যবস্থা কী রকম হবে। ক্রমে ক্রমে একটার পর একটা দেশ সেই ব্যবস্থা স্বীকার করে নেয়। এখন আর পেছিয়ে যাবার পথ নেই। যেতে হলে এগিয়ে যেতে হবে। আবার সব দেশের মানুষ যেটা মেনে নেবে সেটাই হবে ভবিষ্যৎ শিক্ষাব্যবস্থা।"

এখন এই আশ্চর্য স্বপ্নের অর্থ কী তা শিক্ষাবিদ্‌রা বিচার করে দেখুন। আমি স্বপ্ন দেখেই খালাস। এক এক দেশের শিক্ষার ঐতিহ্য এক এক রকম। কিন্তু নিয়ামক হবে কি ঐতিহ্য না আধুনিকতা ? আদর্শ না বাস্তব ? জাগতিক রিয়ালিটির থেকে বিযুক্ত হয়ে কোনো দেশের কোনো যুগের শিক্ষা ব্যবস্থাই চিরন্তন হতে পারে না, সার্বজনীন হতে পারে না। অথচ প্রাচীন ভারতের বা প্রাচীন গ্রীসের আদর্শকেও অবান্তর বলে খারিজ করা যায় না। নৈমিষারণ্য, তক্ষশীলা, অ্যাথেন্স এখনো মানুষের মেঘাচ্ছন্ন জীবনে এক একটি আলোকস্তম্ভ।

আজকের মানুষ বৃত্তির উপরে এক চোখ রেখে, সংস্কৃতির উপর আরেক চোখ রেখে ছেলেমেয়েদের লেখাপড়া শেখায়। ব্যক্তিগত ক্ষেত্রে আমি এর ঊর্ধ্বে উঠতে চেষ্টা করেছি। সে চেষ্টা বিফল হয়েছে। শিক্ষা প্রসঙ্গে দু'কথা বলার অধিকার যদি আমার মতো অব্যাপারীর থাকে তবে সেটা এইজন্যেই যে, আমিও এককালে এক্সপেরিমেণ্ট করেছি। জ্যেষ্ঠ পুত্র ও জ্যেষ্ঠ কন্যাকে নিয়ে। লোকে কেমন অবলীলার সঙ্গে ত্রিভাষী সূত্রের কথা আওড়ায়। আমার ছিল একভাষী সূত্র। আমি এখনো বিশ্বাস করি যে, শতকরা সত্তরজন নিরক্ষর দেশবাসীকে প্রাথমিক শিক্ষায় শিক্ষিত করতে হলে একভাষী সূত্রই একমাত্র সূত্র। মাধ্যমিক শিক্ষা দ্বিভাষীও হতে পারে, ত্রিভাষীও হতে পারে। কিন্তু কাউকেই বাধ্য করা উচিত নয়।

# শিক্ষার সংকট

আধুনিক শিক্ষা বলতে যা বোঝায় সে জিনিস ইউরোপ থেকে ভারতে এসেছে। ইউরোপেও তার সূত্রপাত বেশীদিন আগে নয়। এখানের মতো সেখানেও ইতর সাধারণের জন্যে ছিল একটু পড়তে শেখা, একটু লিখতে শেখা, একটু যোগ বিয়োগ গুণ ভাগ করতে শেখা। আর ব্রাহ্মণ বা পাদ্রীর জন্যে শাস্ত্রাধ্যয়ন। ইতর সাধারণ শিখত মাতৃভাষায় আর ব্রাহ্মণ বা পাদ্রীরা সংস্কৃত বা লাটিন ভাষায়। উচ্চশিক্ষা আর নিম্নশিক্ষার মাঝখানে ছিল অলংঘ্য প্রাচীর।

ব্যতিক্রম হিসাবে ছিল আরো একপ্রকার শিক্ষা। সেটা হতো বড়লোকদের বাড়ীতে গৃহশিক্ষকের কল্যাণে। পাঠশালায় বা টোলে বা পাদ্রীদের স্কুল কলেজে তার জন্যে ব্যবস্থা ছিল না। থাকলেও গৌণভাবে। সেটা হলো কাব্যপাঠ বা ক্লাসিক চর্চা। সংস্কৃত, লাটিন, গ্রীক ভাষায়। রাজসভার সভাসদ বা অভিজাত শ্রেণীর দু'চারজন ব্যক্তি বহুব্যয়ে কালিদাস বা ভবভূতি, ভার্জিল বা অ্যারিস্টটল পড়তেন। রাজসভায় বা জমিদারের বৈঠকখানায় তা নিয়ে আলাপ আলোচনাও হতো।

ইউরোপে যখন ছাপাখানার প্রবর্তন হয় তখন শাস্ত্র অশাস্ত্র সবরকম কেতাব স্বল্পমূল্যে পাওয়া যায়। কেনে যারা তারা দোকানদার কারিগর শ্রেণীর লোক। ততদিনে শহরের বিস্তার, বাণিজ্যের বিস্তার হয়েছিল। রাজারাজড়া নয়, অভিজাত নয়, ব্রাহ্মণ বা পাদ্রী নয়, এমন কতক লোক মুদ্রিত পুস্তক কেনে ও পড়ে। সেইভাবে ঘরে ঘরে বিদ্যাবিস্তার হয়। বলা বাহুল্য ধর্মগ্রন্থেরই চাহিদা ছিল বেশী, কিন্তু গ্রীক লাটিন সাহিত্যের শ্রেষ্ঠ কীর্তিও বহুল প্রচারিত হয় ও তার ফলে রেনেসাঁস ঘটে। বিজ্ঞানচর্চাও বেড়ে যায়। বিচিত্র বিষয়ের চাহিদা যখন দেখা দিল যোগানও সেইসঙ্গে উপস্থিত হলো। পাদ্রীদের প্রতিষ্ঠিত স্কুল কলেজ ও ইউনিভার্সিটিতে কাব্যচর্চা, দর্শনচর্চা আইনচর্চা ও পরে বিজ্ঞানচর্চা প্রবর্তিত হলো। ধীরে ধীরে সে সব প্রতিষ্ঠান সেকুলার হয়ে গেল। গত শতাব্দীর প্রথমার্ধেও লাটিন না জানলে ও বাইবেল পড়া না থাকলে অক্‌স্‌ফোর্ডে বা কেমব্রিজে ঢুকতে দিত না।

যে শিক্ষা সমাজের ঊর্ধ্বতন স্তরে আবদ্ধ ছিল সে শিক্ষা মধ্যবর্তী স্তরেও ছড়িয়ে যায়। যে কোনো মধ্যবিত্ত ব্যক্তি ইচ্ছামতো বই কিনতে পারেন, না পারলে লাইব্রেরীতে পড়তে পান। মাসিক ও ত্রৈমাসিক পত্রের গ্রাহক হয়েও সেই-সূত্রে জ্ঞানলাভ করেন। দৈনিকপত্রের পাঠক হন। শিক্ষিত বলে গণ্য হতে হলে রাজরাজড়া বা সভাসদ্‌ বা বড়লোক হতে হবে, অথবা হতে হবে পাদ্রী, এরকম কোনো বাধ্যবাধকতা থাকে না। এই অধ্যায়ে ইউরোপের নবপর্যায়ের শিক্ষা ভারতেও প্রবর্তিত হয়, তারপরে অন্যান্য দেশেও। এখন তো দুনিয়ার সর্বত্র সেই ধরনের স্কুল কলেজ ইউনিভার্সিটি, তেমনি সেকুলার।

ইতিমধ্যে ইংলণ্ডে শিল্পবিপ্লব ঘটে যায়। ক্রমে ক্রমে অন্যান্য দেশেও

অনুরূপ ঘটনা ঘটে। তখন এতকাল যাদের ইতর সাধারণ বলে শুধু একটু পড়তে বা লিখতে বা আঁক কষতে শেখানো হতো তাদের মধ্যেও বিদ্যাবিস্তারের প্রশ্ন ওঠে। তারাও আরো কম দামের বই কাগজ কেনে। বিশেষত নভেল বা রোমান্স। জাপানের দৈনিক পত্রিকায় ইতরজন পাঠ্য অলীক কাহিনী ধারাবাহিকভাবে প্রকাশিত হয়। ইতরজন পড়ে। উনবিংশ শতাব্দীর চিন্তাশীলরা ফতোয়া দেন যে ইতর ভদ্র সবাইকে স্কুলে পাঠাতে হবে, না পাঠালে বাধ্য করা হবে। তবে স্কুলের পর কলেজে পাঠাবার জন্যে তেমন কেউ ব্যস্ত ছিলেন না। কলেজ হবে সর্বসাধারণের জন্যে নয়, মধ্যবিত্তদের বা ঊর্ধ্বতন স্তরের জন্যে। ইউনিভার্সিটিও তাই। সেক্ষেত্রে বাধ্যতার প্রশ্ন ওঠে না।

সেই যে একটু পড়ানো, একটু লেখানো, একটু আঁক কষানো সেটা এখন উন্নত দেশগুলির শিক্ষাব্যবস্থার নিম্নতম স্তরেও অপ্রচলিত। ওইটুকু শিক্ষা দিয়ে কোনো নাগরিককেই বিদায় দেওয়া হয় না। তার ইচ্ছা থাক আর নাই থাক তাকে চোদ্দ বছর বা ষোলো বছর বা আঠারো বছর পর্যন্ত অনেক রকম বিদ্যা শেখাতেই হবে। তবে তাকে কলেজে যেতে বাধ্য করা হবে না। কলেজের বিকল্পও আছে। যেখানে সে কারিগরি শিখতে পারে, মিলিটারি ট্রেনিং পেতে পারে, ব্যবসা বাণিজ্যের জন্যে তালিম পেতে পারে। তবে মুখ্য স্রোতটা কলেজমুখী। কলেজে যারা যেতে চায় তারা যোগ্য হয়ে থাকলে সরকারী বেসরকারী স্কলারশিপ পায়। অক্সফোর্ড কেমব্রিজের শতকরা আশিজন ছাত্রই নাকি স্কলারশিপের টাকায় পড়াশুনা চালায়। নইলে ঘরের খরচে পড়া অত্যন্ত ব্যয়সাধ্য ব্যাপার।

উন্নত দেশগুলিতে যে প্যাটার্ন লক্ষিত হচ্ছে তা অল্প কথায় এই যে, স্কুলের শিক্ষা হবে সার্বজনীন ও বিনামূল্যে লভ্য। কলেজের শিক্ষা হবে অধিকাংশ ছাত্রের অধিগম্য, কিন্তু বিনামূল্যে নয়। হয় ঘরের টাকার নয় স্কলারশিপের টাকায়। বিশ্ববিদ্যালয়ের শিক্ষা অপেক্ষাকৃত কম ছাত্রের জন্যে। তাদের বেশীর ভাগই স্কলারশিপ পায়।

উন্নত দেশ বললে এটাও বোঝায় যে তার অর্থনীতি শিক্ষার ব্যয় বহন করতে সক্ষম। যেখানে অক্ষম সেখানে হয় নিম্নশিক্ষা নয় অবহেলিত হয় উচ্চ-শিক্ষা। আমাদের এদেশে এখনো নিরক্ষরের অনুপাত ভয়াবহ। বোধহয় শতকরা সত্তর। স্কুলের প্রাথমিক সোপানও সার্বজনীন নয়, বাধ্যতার প্রশ্নও ওঠে না। আমাদের ধনবল যেমন কম তেমনি উপযুক্ত শিক্ষকেরও অপ্রাচুর্য। একটু পড়াতে, একটু লেখাতে, একটু কষাতে সকলেই পারেন, কিন্তু তার চেয়ে বেশী পারতে হলে নিজেকেই ট্রেনিং নিতে হবে। কোথায় এত ট্রেনিং পাওয়া শিক্ষক?

স্কুলের শিক্ষা যদি কাঁচা থেকে যায় তবে সেইসব কাঁচা ছাত্রদের কলেজে ঢুকতে দেওয়াই ভুল। কিন্তু তারা যাবেই বা কোথায়! কলেজের যতগুলো বিকল্প অন্যান্য উন্নত দেশে দেখা যায় এদেশে ততগুলো নয়। আর দেখা গেলেই বা কী? যারা কলেজের পক্ষে কাঁচা তারা তার বিকল্পগুলির পক্ষেও অনেক সময় কাঁচা।

